## ( ২০ ) বিংশঃ সর্গঃ

সাচিব্যমিব কুর্ব্বাণঃ[1] প্রভয়া নির্ম্মলপ্রভঃ।
চন্দ্রমা রশ্মিভিঃ শীতৈঃ[2] সিষিচে মারুতাত্মজম্[3][4] ॥ ১ ॥
স দদর্শ ততঃ সীতাং পূর্ণচন্দ্রনিভাননাম্।
শোকভারসমাক্রান্তাং ভারেন[5] বমিবাম্ভসি ॥ ২ ॥
রাক্ষসীনাং সভামধ্যে[6] দদর্শ কপিরঙ্গনাম্।
উদিতাং শুক্লপক্ষাদৌ চন্দ্ররেখামি[7]বাবিলাম্[8] ॥ ৩ ॥
অথ মঙ্গলবাদিত্রঘোষঃ শ্রোত্র[9]মনোহরঃ।
বোধ্যমানে দশগ্রীবে মহানাসীৎ[10] তদাদ্ভুতঃ ॥ ৪ ॥
স বিবুধ্য[11] যথাকালং রাক্ষসেন্দ্রো মহাবলঃ।
স্রস্তমাল্যাম্বরঃ[12] ক্ষীবো বৈদেহীমন্বচিন্তয়ৎ[13] ॥ ৫ ॥

[ লো-টী ]। স্মরন্তী রামং দয়িতাং তস্থেতি টীকাব্যাখ্যানরূপঃ পাঠোঽত্র মূলে নাস্তি।

৫। লো-টী। স্রস্তমধঃপতিতং মাল্যমম্বরং চ যস্য সঃ। ক্ষীবো মত্তঃ।

আলোকদ্বারা [ সীতা দর্শনে ] আনুকূল্য করিতে করিতেই যেন নির্ম্মল-প্রভাবিশিষ্ট চন্দ্র শীতল রশ্মিদ্বারা হনুমান্‌কে পরিষিক্ত করিতে লাগিল ॥ ১ ॥

তারপর হনুমান্ জলমধ্যে ভারাক্রান্তা নৌকার ন্যায় শোকভারাক্রান্ত পূর্ণেন্দু-বদনা সীতাকে [ স্পষ্টরূপে ] দেখিতে পাইলেন ॥ ২ ॥

হনুমান্ রাক্ষসীগণের সভামধ্যে সীতাকে শুক্লপক্ষের প্রতিপদে সমুদিত মলিন চন্দ্রকলার ন্যায় দেখিতে পাইলেন ॥ ৩ ॥

তারপর রাবণের নিদ্রাভঙ্গসময়ে শ্রুতিসুখাবহ মনোরম বিচিত্র ও উত্তম মাঙ্গলিক বাদ্যধ্বনি উদ্ভূত হইল ॥ ৪ ॥

---

১। ত '-র্ব্বন্ স্বপ্র-'। ২। ছ-থ-দ 'সিষেবে'। ৩। ঘ '-ত্মজঃ'। ৪। অতঃ পরং থ-পুস্তকে "ততঃ কুমুদখণ্ডাভো নির্ম্মলং নির্ম্মলঃ স্বয়ম্। প্রজগ্রাহ নভশ্চন্দ্রো হত্বা নীলমিবোদকম্॥" ইত্যধিকম্। ৫। ত '-র্নাব ইবা-'। ৬। ক-ঘ 'স তাং'। ৭। ঘ-ত-থ '-লেখা-'। ৮। ত '-মিবাবলাম্', থ '-মিবাপরাম্'। ৯। ছ '-শ্রুতি-', ত '-স্তোত্র-'। ১০। থ '-হান্ হর্ষাৎ'। ১১। ঘ 'বিবিদ্ধো', ছ-থ-দ 'বিবুদ্ধো'। ১২। থ '-স্বরগ্রীবো'। ১৩। ঘ। ঘ '-ন্তন্'।

ভৃশং[১] নিযুক্তস্[২]তস্যাং[৩] হি মদনেন মদোৎকটঃ।
ন শশাকাত্মনঃ কামম[৪]াগতং বিনিগূহিতুম্[৫] ॥ ৬ ॥
মৈথিলীং দ্রষ্টুকামোঽথ নির্জ্জগাম ততো গৃহাৎ।
স সর্ব্বাভরণোপেতো বিভ্রন্ শ্রিয়মনুত্তমাম্ ॥ ৭ ॥
অশোকবনিকামেব প্রাবিশৎ সন্ততদ্রুমাম্।
তাং[৬] নগৈর্[৭]বিবিধৈর্জুষ্টাং দিব্যপুষ্পফলোপগৈঃ[৮] ॥ ৮ ॥
বৃতাং[৯] পুষ্করিণীভিশ্চ চিত্রৈশ্চ বহুভির্[১০]গৃহৈঃ।
সদা[১১] মত্তৈশ্চ বিহগৈর্ব্বিচিত্রৈর্ম্মধুরস্বনৈঃ ॥ ৯ ॥

৬। লো-টী। বিনিগূহিতুং সংবরীতুম্।

৮। লো-টী। সম্যক্ ততা বিস্তৃতা দ্রুমা যস্যাং তাম্। দিব্যপুষ্পফলোপগৈঃ দিব্যপুষ্পফলযুক্তৈরিত্যর্থঃ।

[ নিদ্রাবশে ] বিস্রস্ত মাল্য ও বস্ত্রধারী মহাবলশালী মত্ত ( অর্থাৎ মাতাল ) রাক্ষসরাজ রাবণ যথকালে জাগরিত হইয়া সীতাকে চিন্তা করিতে লাগিলেন ॥ ৫ ॥

মদোদ্ধত রাবণ কামপ্রভাবে সীতার প্রতি অত্যন্ত আসক্ত হইয়া স্বীয় সমুৎপন্ন কামভাব সংবরণ করিতে পারিলেন না ॥ ৬ ॥

তারপর তিনি সমস্ত আভরণ ( বেশ-ভূষা ) পরিধান করত অত্যুত্তম শোভা ধারণ করিয়া সীতাকে দেখিবার অভিপ্রায়ে গৃহ হইতে বহির্গত হইলেন ॥ ৭ ॥

তিনি সেই মনোরম পুষ্প ও ফলশালী বিবিধ বৃক্ষে পরিশোভিত দ্রুমাকীর্ণ ( অর্থাৎ নিবিড় ) অশোকবনে প্রবেশ করিলেন ॥ ৮ ॥

সেই অশোকবনিকা [ অতীব ] রমণীয়, তাহা বহু বিচিত্র গৃহ, পুষ্করিণী এবং প্রমত্ত ও কলনাদী বিচিত্র পক্ষিসমূহে পরিব্যাপ্ত ; তথাকার ভূমি সমতল, পথ ও

---

১। ত 'দিশন্নি-'। ২। থ 'নিমগ্নস্তস্যাং হি'। ৩। ছ '-স্তস্যা'। ৪। থ '-মং নিগ্রহীতুং শশাক তৎ'। ৫। দ 'তং নিগূহিতুম্'। ৬। দ-পুস্তকে ইদমর্দ্ধং নাস্তি, ঘ 'পুন্নাগৈ-'। ৭। ত 'গণৈ-'। ৮। ত '-পগাম্'। ৯। ঘ-পুস্তকে ইত একাদশশ্লোকান্তাংশো নাস্তি। ১০। থ 'বিবিধৈ-'। ১১। ঘ 'বৃক্ষৈশ্চ রত্নসঙ্কাশৈঃ সুবিভক্তান্তরৈঃ সমৈঃ', ছ 'বৃক্ষৈস্তৈর্নগসঙ্কাশৈঃ সুবিভক্তান্তরৈঃ সমৈঃ', থ 'বৃক্ষৈঃ পর্ব্বতসঙ্কাশৈঃ সুবিভক্তান্তরৈঃ সমৈঃ', দ 'বৃক্ষৈর্নির্যাপ্রসঙ্কাশৈঃ সুসংভক্তান্তরৈঃ শুভৈঃ'।

সমভূমিতলাং রম্যাং[1] দিব্যাং[2] চিত্রপথ[3]ক্রমাম্ ।
বীথীং[4] সংপ্রেক্ষমাণশ্চ মণিকাঞ্চনতোরণাম্[5] ॥ ১০ ॥
নানামৃগগণৈঃ কীর্ণাং বিহগৈশ্চ সদামদৈঃ[6] ।
ঈহামৃগৈশ্চ[7] বিবিধৈর্বৃতাং দৃষ্টিমনোহরৈঃ[8] ॥ ১১ ॥
ক্রীড়ামৃগৈশ্চ বিবিধৈরাবৃতাং[9] সর্ব্বতো দিশম্ ।
জগাম মদনোন্মত্তো দশগ্রীবো মহাবলঃ ॥ ১২ ॥
অঙ্গনাশতমাত্রস্তু[10] তং ব্রজন্তমুপাব্রজৎ[11] ।
কুবেরমিব পৌলস্ত্যং দেবগন্ধর্ব্বযোষিতঃ ॥ ১৩ ॥
কাঞ্চনীর্দ্দীপিকাশ্চিত্রা জগৃহুস্তত্র যোষিতঃ ।
বালব্যজনমন্যাস্তু[12] তালবৃন্তানি[13] চাপরাঃ ॥ ১৪ ॥

১১। লো-টী। ঈহামৃগৈশ্চিত্রমৃগৈঃ।
১৪। গো-টী। বালব্যজনং চামরম্।

বৃক্ষাবলী বিচিত্র ও মনোরম। মহাবলশালী রাবণ কামোন্মত্ত হইয়া চারিদিকে বিবিধ ক্রীড়ামৃগ-সমাকীর্ণ, মণি ও কাঞ্চনময় তোরণ-বিশিষ্ট, বৃক্ষশ্রেণীযুক্ত, নানাবিধ মৃগযূথ ও সর্ব্বদা আনন্দিত পক্ষিবৃন্দে সমাকীর্ণ, নয়নরঞ্জন মনোরম ঈহামৃগ ( নেকড়ে বাঘ ) সমূহে সমাচ্ছন্ন পথ দেখিতে দেখিতে যাইতে লাগিলেন ॥ ৯-১২ ॥

দেবপত্নী ও গন্ধর্ব্বপত্নী—শত শত অঙ্গনা কুবেরের ন্যায় গমনকারী সেই রাবণের অনুগমন করিতে লাগিলেন ॥ ১৩ ॥

[ সেই ] রমণীগণ সেখানে কাঞ্চনময় দীপ ধারণ করিলেন—কেহ কেহ চামর, কেহ বা তালবৃন্ত ধারণ করিলেন ॥ ১৪ ॥

১। দ 'দিব্যাং রম্যাং'। ২। ছ 'চৈত্র-'। ৩। থ-দ '-রথ-'। ৪। ছ 'বীথাঃ'। ৫। ছ '-রণাঃ'। ৬। ত 'নিনাদিতান্', থ 'মহামদৈঃ'। ৭। ক-ঘ 'চিত্র-'। ৮। থ '-রমৈঃ'। ৯। ত '-র্নাদিতাং'। ১০। ত-থ-দ-ঘ-ছ-পুস্তকেষু অয়ং শ্লোকঃ পূর্ব্বশ্লোকপরার্দ্ধাৎ পূর্ব্বং দৃশ্যতে। ১১। থ '-ন্নবৎ'। ১২। ঘ '-হস্তাস্তু'। ১৩। ত '-শ্চ'।

[১]কাঞ্চনৈরপি ভৃঙ্গারৈর্জ্জহ্রুঃ সলিলমগ্রতঃ।
অসীনন্যাংশ্চ নিশিতান্[২] আদায়[৩]য়ান্তি পূর্ব্বতঃ[৪] ॥ ১৫ ॥

কাশ্চিদ্রত্নময়ীঃ পাত্রীঃ পূর্ণাঃ পানস্য যোষিতঃ।
দক্ষিণা দক্ষিণৈর্হস্তৈরাদায়[৫] জগ্মুরঙ্গনাঃ ॥ ১৬ ॥

ততঃ কাঞ্চীনিনাদঞ্চ নূপুরাণাঞ্চ নিঃস্বনম্।
শুশ্রাব পরমস্ত্রীণাং স তদা মারুতাত্মজঃ ॥ ১৭ ॥

তমপ্রতিমকর্ম্মাণমচিন্ত্যবলপৌরুষম্।
[৬]দ্বারদেশমনুপ্রাপ্তং দদর্শ পবনাত্মজঃ ॥ ১৮ ॥

দীপিকাভি[৭]রনেকাভিঃ সমন্তা[৮]দবভাসিতম্।
গন্ধতৈলাবসিক্তাভির্ধ্রিয়মাণাভিরগ্রতঃ ॥ ১৯ ॥

কামদর্পমদৈর্যুক্তং জিহ্ম[৯]তাম্রায়তেক্ষণম্।
[১০]সামর্ষমিব কন্দর্পমপবিদ্ধশরাসনম্ ॥ ২০ ॥

---

১৬। লো-টী। পানস্য পাত্রীঃ। দক্ষিণাঃ দক্ষাঃ।
২০। লো-টী। স কপিঃ মূর্ত্তমিব কন্দর্পং দদর্শেতি পূর্ব্বেণান্বয়ঃ। 'সামর্ষ'মিত্যপি পাঠঃ।

---

অগ্রে কেহ কেহ কাঞ্চনময় ভৃঙ্গারে জল লইলেন এবং কেহ কেহ শাণিত খড়্গ লইয়া অগ্রবর্ত্তিনী হইলেন ॥ ১৫ ॥

কোন কোন সুন্দরী ও সুদক্ষা রমণী দক্ষিণ হস্তে পানপাত্র গ্রহণ করিয়া গমন করিতে লাগিলেন ॥ ১৬ ॥

তার পর পবননন্দন হনুমান্ তখন উত্তম রমণীগণের কাঞ্চীধ্বনি ও নূপুরের শব্দ শুনিতে পাইলেন ॥ ১৭ ॥

হনুমান্ অচিন্তনীয়শক্তি-সামর্থ্যসম্পন্ন অসাধারণকর্ম্মকারী রাবণকে দ্বারদেশে উপস্থিত দেখিলেন ॥ ১৮ ॥

[ হনুমান্ দেখিলেন—] রাবণ সম্মুখভাগে বিধৃত গন্ধতৈলসিক্ত অসংখ্য দীপালোকে চারিদিকে উদ্ভাসিত ॥ ১৯ ॥

---

১। ক-পুস্তকে অয়ং শ্লোকো নাস্তি। ২। ত 'ললিতান্'। ৩। ত 'প্রহ্লাদয়ন্তি'। ৪। ঘ 'যোষিতঃ'। ৫। ছ-থ '-দায়াজগ্মু-'। ৬। দ 'দুরাধর্ষ-'। ৭। থ-দ '-রভিবিক্তাভিঃ-'। ৮। ঘ '-দভিভা-'। ৯। দ 'জিহ্মং তা-'। ১০। থ 'গচ্ছন্তমিব'।

মথিতামৃতফেনাভ[১]মরজোঽম্বর[২]মুত্তমম্ ।
[৩]সুপুষ্পমিব কর্ষন্তং বিসৃষ্টং[৪] স্রস্তম[৫]গ্রতঃ ॥ ২১ ॥
স বৃক্ষবিটপে লীনঃ পুষ্পপত্র[৬]লতাবৃতঃ[৭] ।
হনুমানভিগ[৮]চ্ছন্তং[৯] তমবৈক্ষত বানরঃ ॥ ২২ ॥
অবেক্ষমাণশ্চ ততো দদর্শ [১০]কপিরঙ্গনাঃ ।
রূপযৌবনসম্পন্না ভূষণোত্তমভূষিতাঃ ॥ ২৩ ॥
তাভিঃ পরিবৃতো রাজা যুবতীভির্ম্মহাযশাঃ ।
তন্মৃগদ্বিজসংঘুষ্টং [১১]প্রবিষ্টঃ প্রমদাবনম্ ॥ ২৪ ॥
[১২]ক্ষীবো বিচিত্রাভরণঃ শঙ্কুকর্ণো মহাবলঃ ।
শ্মশানচৈত্যদ্রুমবদ্ ভূষিতোঽপি ভয়ঙ্করঃ ॥ ২৫ ॥

২১। লো-টী। বিসৃষ্টং বিশ্বকর্ম্মনির্ম্মিতম্, অগ্রতঃ সম্মুখে স্রস্তং পতিতং বস্ত্রং পুষ্পমিব কর্ষন্তম্ আকর্ষন্তম্, স কপির্দদর্শেতি পূর্ব্বেণান্বয়ঃ ।
২২। লো-টী। অভিজজ্ঞে জ্ঞাতবান্ । 'অভিগচ্ছন্ত'মিত্যপি পাঠঃ ।
২৩। লো-টী। এবমবেক্ষমাণঃ পশ্যন্ । ততঃ পশ্চাৎ ।

রাবণ কামুক, দর্পিত ও প্রমত্ত ; তাঁহার চক্ষু বিশাল, বক্র ও রক্তবর্ণ ; [ তিনি ] শরাসনআকর্ষণকারী কুপিত কন্দর্পের ন্যায় ॥ ২০ ॥

তিনি মথিত অমৃতের ফেনার ন্যায় ( শুভ্র ) রজোবিহীন ( পরিষ্কৃত ) সম্মুখভাগে স্খলিত বিশ্বকর্ম্মার নির্ম্মিত উত্তম বস্ত্রকে উত্তম পুষ্পের ন্যায় আকর্ষণ করিতেছিলেন ॥ ২১ ॥

সেই বানর হনুমান্ পুষ্প, পত্র ও লতার অন্তরালে বৃক্ষশাখায় বিলীন থাকিয়া রাবণকে আগমন করিতে দেখিলেন ॥ ২২ ॥

তার পর দেখিতে দেখিতে হনুমান্ রূপযৌবনসম্পন্ন উত্তম আভরণভূষিত রমণীগণকে দেখিতে পাইলেন ॥ ২৩ ॥

সেই যুবতীবৃন্দে পরিবেষ্টিত হইয়া মহাযশাঃ রাজা রাবণ মৃগপক্ষি-নিনাদিত সেই প্রমোদবনে প্রবেশ করিলেন ॥ ২৪ ॥

তিনি মাতাল, মহাবলশালী, বিচিত্র আভরণযুক্ত, তাঁহার কর্ণ শঙ্কু অর্থাৎ

১। থ '-ভং দধানং বস্ত্র-'। ২। ঘ-ত '-বস্ত্র-'। ৩। ক 'সপু-'। ৪। ছ থ 'বিস্রব্ধং'। ৫। দ '-মংশতঃ'। ৬। ঘ-ছ-দ '-ফলা-'। ৭। থ '-বৃতে'। ৮। থ '-জজ্ঞেয় তম-', দ '-জজ্ঞে তমম্ববৈক্ষত'। ৯। ছ '-ন্তমবৈক্ষত চ'। ১০। ছ-থ-দ 'হরি-'। ১১। দ 'বিবেশ'। ১২। ত 'বীরোঽতিচিত্রাভ-'।

তেন বিশ্রবসঃ পুত্রঃ স দৃষ্টো রাক্ষসেশ্বরঃ।
বৃতঃ পরমনারীভিস্তারাভিরিব চন্দ্রমাঃ ॥ ২৬ ॥

তং দদর্শ[১] মহাতেজাস্তেজোঽনন্তকরং[২] কপিঃ।
রাজায়ং স মহাবাহুরিতি সঞ্চিন্ত্য বীর্য্যবান্[৩] ॥ ২৭ ॥

অবপ্লুত্য[৪] মহাবুদ্ধির্দিদৃক্ষুস্তস্য চেষ্টিতম্।
পর্ণপুষ্পবতীমন্যাং[৫] শাখাং গত্বা স্থিতোঽভবৎ ॥ ২৮ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে রাবণদর্শনং নাম
বিংশঃ সর্গঃ ॥ ২০ ॥

২৭। লো-টী। তেজোবিশিষ্টা অনন্তা বহবঃ করা হস্তা যস্য তং তেজোঽনন্তকরম্।
২৮। লো-টী। 'পর্ণগুল্মাবৃতাং' 'পর্ণগুচ্ছাবৃতা'মিত্যপি কাচিৎকঃ পাঠঃ।
রাবণদর্শনম্ ॥ ২০ ॥

কীলকের ন্যায় (গর্দ্দভের কর্ণের ন্যায়), তিনি অলংকৃত হইলেও শ্মশানস্থ চৈত্যবৃক্ষের ন্যায় ভয়াবহ ॥ ২৫ ॥

হনুমান্ সুন্দরী রমণীবৃন্দে পরিবেষ্টিত বিশ্রবার পুত্র রাক্ষসরাজ রাবণকে তারকারাজি-পরিবেষ্টিত চন্দ্রমার ন্যায় অবলোকন করিলেন ॥ ২৬ ॥

মহাতেজা মহাবাহু বীর্য্যবান্ হনুমান্ "ইনি রাজা" এই ভাবিয়া তেজঃসম্পন্ন বহুবাহুসমন্বিত রাবণকে দর্শন করিতে লাগিলেন ॥ ২৭ ॥

মহাবুদ্ধি হনুমান্ রাবণের কার্য্যকলাপ দেখিবার অভিপ্রায়ে নিম্নদিকে লম্ফ-প্রদানপূর্ব্বক পত্র ও পুষ্পযুক্ত অন্য একটী শাখায় অবতরণ করিয়া অবস্থান করিতে লাগিলেন ॥ ২৮ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে 'রাবণদর্শন'
নামক ২০শ সর্গ সমাপ্ত ॥ ২০ ॥

১। ক 'দৃষ্ট্বা চ'। ২। ছ '-ধরং', দ '-করঃ'। ৩। অতঃ পরং ত-পুস্তকে 'কিমিদং কারণং যোঽয়ং নিশি সীতামুপস্থিতঃ।' ইত্যধিকম্। ৪। ছ 'অবহৃত্য', ত 'অবগত্য'। ৫। ক '-গুল্মবৃতামন্যাং'।

## ( ২১ ) একবিংশতিতমঃ সর্গঃ

ততো দৃষ্ট্বৈব বৈদেহী রাবণং রাক্ষসাধিপম্[১]।
প্রাবেপত মহাভাগা কদলীবানিলাহতা[২] ॥ ১ ॥

প্রচ্ছাদ্যোদরমূরুভ্যাং বাহুভ্যাঞ্চ পয়োধরৌ।
উপবিষ্টা বরারোহা রুদতী বরবর্ণিনী ॥ ২ ॥

দশগ্রীবস্তু বৈদেহীং রক্ষিতাং রাক্ষসীগণৈঃ।
দদর্শ দীনাং দুঃখার্ত্তাং মগ্নাং নাবমিবার্ণবে ॥ ৩ ॥

অসংবৃতায়ামাসীনাং[৩] ধরণ্যাং সুদৃঢ়ব্রতাম্[৪]।
ছিন্নাং[৫] নিপতিতাং ভূমৌ লতামিব[৬] বনস্পতেঃ ॥ ৪ ॥

মৃজাবিহীনাং দীপ্তাঙ্গীং মণ্ডনার্হামমণ্ডিতাম্[৭]।
সুবিশুদ্ধাং[৮] রজোধ্বস্তাং কাঞ্চনীং[৯] প্রতিমামিব ॥ ৫ ॥

৩। লো-টী। মগ্নাং নিমগ্নাম্।
৫। লো-টী। মৃজয়া মার্জ্জনেন।

তার পর রাবণকে দেখিয়া, বিদেহরাজ-নন্দিনী সীতা বাতাহত কদলীর ন্যায় কাঁপিতে লাগিলেন ॥ ১ ॥

পরমা সুন্দরী সীতাদেবী রোদন করিতে করিতে উরুদ্বারা উদর এবং বাহুদ্বারা স্তনদ্বয় আচ্ছাদিত করিয়া উপবেশন করিলেন ॥ ২ ॥

রাবণ সমুদ্রমগ্না নৌকার ন্যায় রাক্ষসীবৃন্দে পরিবেষ্টিতা দীনভাবাপন্না দুঃখমগ্না বিদেহরাজ-নন্দিনী সীতাকে অবলোকন করিতে লাগিলেন ॥ ৩ ॥

[রাবণ দেখিলেন—] বৃক্ষ হইতে ভূতলে পতিত ছিন্ন লতার ন্যায় সেই কঠোর নিয়মপরায়ণা সীতাদেবী অনাবৃত ভূতলে উপবিষ্টা ॥ ৪ ॥

তিনি গাত্রসংস্কারবিহীন হইলেও তাঁহার অঙ্গ কান্তিময়, তিনি অলংকার পরিধানের যোগ্যা, অথচ অনলংকৃতা ; তিনি ধূলিধূসরিত বিশুদ্ধ কাঞ্চনপ্রতিমার ন্যায় ॥ ৫ ॥

১। ছ '-সেশ্বরম্'। ২। 'প্রবাতে কদলী যথা'। ৩। থ 'অসংবৃতসমাসীনাং বিষ্টরেষু কৃশব্রতাম্'। ৪। দ 'সুধৃত-'। ৫। থ 'মলিনাং পতিতাং'। ৬। থ 'স তর্ষাদ্ যাতবেপথুম্'। ৭। ঘ '-মমণ্ডনাম্', থ-দ '-মনিন্দিতাম্'। ৮। দ 'অবি-'। ৯। দ '-ঞ্চনীপ্র-'।

সমীপং রাজসিংহস্য রামস্য বিদিতাত্মনঃ ।
সঙ্কল্পহয়সংযুক্তৈর্যান্তীমিব মনোরথৈঃ ॥ ৬ ॥

স্মরন্তীং দয়িতং[১] চৈকং[২] শোকেনোপহতাং ভৃশম্[৩] ।
দুঃখস্যান্তমপশ্যন্তীং রামাং[৪] রামমনুব্রতাম্ ॥ ৭ ॥

দিব্যেনৈবাঙ্গরাগেণ[৫] দ্যোতমানামনিন্দিতাম্ ।
বিচেষ্টমানামাবিষ্টাং[৬] পন্নগেন্দ্রবধূমিব ॥ ৮ ॥

ধূম্যমানাং[৭] গ্রহেণেব রোহিণীং ধূমকেতুনা ।
মৃতামিব[৮] কুলে জাতামাচারবতি ধার্ম্মিকে ॥ ৯ ॥

৬। লো-টী। বিদিতঃ সর্ব্বৈর্জ্ঞাতঃ আত্মা মনঃ স্বভাবো বা যস্য তস্য। মন এব রথাস্তৈঃ, সংকল্পঃ রামং দৃষ্ট্বা কৃতার্থা ভবিষ্যামীতি যৎ মানসং কর্ম্ম—ভাবনা, তদেব হয়াস্তৈঃ সংযুক্তৈঃ।

৮। লো-টী। অঙ্গরাগেণ অঙ্গসৌষ্ঠবেন। বিগতা চেষ্টা ক্রিয়া মানশ্চিত্তসমুন্নতিশ্চ যস্যাস্তাম্, আবিষ্টাং ভূমাবুপবিষ্টাম্।

৯। লো-টী। ধূমকেতুনা বায়ুনা ধূম্যমানাং পীড্যমানাম্। 'ধূয়মানা'মিত্যপি পাঠঃ।

তিনি যেন সংকল্প ( অর্থাৎ অভিপ্রায় ) রূপ অশ্বযুক্ত 'মন'রূপ রথের সাহায্যে চিত্তজ্ঞ মহারাজ রামচন্দ্রের নিকটে গমন করিতেছিলেন ॥ ৬ ॥

রামের অনুরাগিণী সেই রমণী অতিশয় শোকে কাতর হইয়া এবং দুঃখের অবসান [ -সম্ভাবনা ] না দেখিয়া একমাত্র প্রিয়তমের ধ্যানে মগ্ন হইয়াছিলেন ॥৭॥

সেই অনিন্দ্য-সুন্দরী দিব্য অঙ্গরাগে উদ্‌ভাসিতা ; তিনি আবিষ্টা ( অর্থাৎ মন্ত্রাভিভূতা ) পন্নগরাজ-পত্নীর ন্যায় নিরতিশয় কাতর হইয়া পড়িয়াছিলেন ॥ ৮ ॥

তিনি ধূমকেতু-গ্রহের ভয়ে কম্পিতা রোহিণীর ন্যায় এবং আচারপরায়ণ ধার্ম্মিকবংশে সমুৎপন্না মৃতপ্রায় বালিকার ন্যায় ॥ ৯ ॥

---

১। ঘ 'দয়িতামেকাং', দ 'মুদিতামেকাং'। ২। ছ 'শোকেন মহতা'। ৩। অতঃপরং ছ-পুস্তকে 'প্রিয়ং জনমপশ্যন্তীং রামাং রামমনুব্রতাম্।" ইত্যধিকম্। ৪। থ-ঙ 'সতীং'। ৫। দ 'প্রেয়স্তৈবা-'। ৬। ত 'বিচিন্তমানা-'। ৭। খ-ত 'ধূয়মানাং', দ 'ধূয়মাণাং'। ৮। ত 'মতামিব'।

পুনঃসংস্কারমাপন্নাং[১] জাতামিব সুদুষ্কুলে।
প্রমাদিতাং[২] কীর্ত্তিমিব শ্রদ্ধামিব[৩] বিমানিতাম্[৪] ॥ ১০ ॥
প্রজামিব পরিক্ষীণামাশাং প্রতিহতামিব।
দেবতামিব[৫] বিত্রস্তামাজ্ঞাং[৬] বিনিহতামিব[৭][৮] ॥ ১১ ॥
পদ্মিনীমিব[৯] বিধ্বস্তাং হতশূরাং চমূমিব।
প্রভামিব[১০] তমোধ্বস্তাং পরিক্ষীণামিবাপগাম্ ॥ ১২ ॥
বেদীমিব পরামৃষ্টাং শান্তামগ্নিশিখামিব।
নিষ্প্রভাং পতিতাং ভূমৌ চন্দ্ররেখামিবাম্বরাৎ[১১]।
পৌর্ণমাসীমিব নিশাং রাহুগ্রস্তনিশাকরাম্ ॥ ১৩ ॥

১০। লো-টী। পুনঃসংস্কারমাপন্নাং কৃতপ্রায়শ্চিত্তাং যথা বিমলখ্যা (?) তথেয়ম্। আপন্নাং জাতামিব সুদুষ্কুলে ইতি পাঠে, কীর্ত্তির্দানজয়াদিকীর্ত্তিঃ। প্রমাদোঽনবধানতা সংজাতো যস্যাং তাম্। স্বপরদ্রব্যমবিচার্য্য যদ্দানং তজ্জন্যা কীর্ত্তির্যথা ন শোভতে তথেয়ম্। শ্রদ্ধাং ধর্ম্ম-শ্রদ্ধাম্, বিশিষ্টোঽভিমানঃ সংজাতো যস্যাং তাম্, অনাদৃতাং বা।

১১। লো-টী। প্রজাং জীবং পরিক্ষীণাং সম্পত্তিহীনাম্। আয়তীং প্রভাবম্। 'দেবতা'-মিত্যপি পাঠঃ।

[ লো-টী। ] বিস্রস্তাং ভূমৌ পতিতাং ভগ্নাম্। কালে উৎপাতকালে, উপহতাং ব্যাধ্যাদিভিঃ। [ পাঠান্তরং দ্রষ্টব্যম্। ]

১২। লো-টী। পদ্মিনীং পদ্মমুৎপাট্য ভূমৌ পাতিতাম্। প্রভাং চন্দ্রাদিপ্রভাং তমসা রাহুণা অন্ধকারেণ বা গ্রস্তাং ব্যাপ্তাম্।

১৩। লো-টী। শান্তামনমুভূয়মানাম্।

তিনি যেন অতিশয় নীচবংশোৎপন্না সংস্কার-বিশুদ্ধা রমণীর ন্যায়, প্রমাদযুক্ত কীর্ত্তির ন্যায়, অবমানিত শ্রদ্ধার ন্যায়, ক্ষয়াপন্ন প্রজার ন্যায়, প্রতিহত আশার ন্যায়, সন্ত্রস্ত দেবতার ন্যায়, অপরিপালিত আজ্ঞার ন্যায়, বিধ্বস্ত পদ্মিনীর ন্যায়, বীর-বিরহিত সেনার ন্যায়, অন্ধকারাক্রান্ত আলোকের ন্যায়, ক্ষীয়মাণ নদীর ন্যায়,

১। ছ-ত '-মজাতামিব দুষ্কুলে', দ '-মজ্জাতামিব দুষ্কুলে'। ২। থ-দ '-দিনাং'। ৩। ঘ 'জাতা-'। ৪। ঘ 'সুদুষ্কুলে'। ৫। থ 'আয়াস্তীমিব'। ৬। ক 'বিস্রস্তা-', ছ-দ 'বিধ্বস্তা-'। ৭। থ-দ 'প্রবিহতা-'। ৮। অতঃ পরং ঘ-দ-পুস্তকয়োঃ "আয়তীমিব বিধ্বস্তামাজ্ঞাং প্রতিহতামিব। দীপ্তামিব দিশং কালে প্রজামুপহতামিব॥" ইত্যধিকম্। ঙ-পুস্তকে অস্য পূর্ব্বার্দ্ধমাত্রমধিকম্। ৯। থ 'প্রভামিব তমোধ্বস্তাং'। ১০। থ 'পদ্মিনীমিব বিধ্বস্তাং'। ১১। ক-থ '-লেখা-'।

বিধ্বস্ত[১]পত্রকমলাং বিত্রাসিতবিহঙ্গমাম্ ।
হস্তিহস্তপরিক্লিষ্টামাকুলাং পদ্মিনীমিব ॥ ১৪ ॥

পতিশোকাতুরাং দীনাং শুষ্কস্রোতোনদীমিব[২] ।
পরয়া[৩] প্রভয়া হীনাং কৃষ্ণপক্ষ[৪]নিশামিব ॥ ১৫ ॥

সুকুমারীং সুজাতাঙ্গীং রত্নগর্ভগৃহোচিতাম্ ।
তপ্যমানামিবোষ্ণেন মৃণালীমচিরোদ্ধৃতাম্[৫] ॥ ১৬ ॥

গৃহীত্বা পালিতাং[৬] স্তম্ভে[৭] যূথপেন বিনাকৃতাম্[৮] ।
নিঃশ্বসন্তীং সুদুঃখার্ত্তাং[৯] গজরাজবধূমিব ॥ ১৭ ॥

১৪। লো-টী। পদ্মিনীং সরোবরমিব। কীদৃশীম্? বিধ্বস্তানি চালিতানি পর্ণানি কমলানি চ যস্যাস্তাম্। "কমলং সলিলে তাম্রে জলজে হেম্নি ভেষজে" ইতি কোষঃ। হস্তি-হস্তেন শুণ্ডেন পরিক্লিষ্টাং চালিতাম্।

১৫। লো-টী। মৃজয়া মার্জ্জনেন। [ পাঠান্তরং দ্রষ্টব্যম্। ]

১৬। লো-টী। রত্নগর্ভঃ শ্রীরামঃ, তদ্‌গৃহযোগ্যাম্। উষ্ণেন গ্রীষ্মেণ, মৃণালীং মৃণালম্, 'স্ত্রী স্যাৎ কাচিন্মৃণাল্যাদি'রিত্যমরঃ।

১৭। লো-টী। যূথপেন করিণা। পালিতাং পাল্যমানাম্। 'বর্জ্জিতা'মিত্যপি পাঠো দৃশ্যতে। গৃহীত্বা স্তম্ভে নিরাকৃতাং বদ্ধাং গজরাজবধূম্।

---

পরামৃষ্ট ( অর্থাৎ দূষিত অথবা পাদাদিদ্বারা বিধ্বস্ত ) বেদীর ন্যায়, প্রশান্ত অগ্নি-শিখার ন্যায়; আকাশ হইতে ভূতলে পতিত নিষ্প্রভ চন্দ্রকলার ন্যায়; যাহাতে রাহু চন্দ্রকে গ্রাস করিয়াছে, তাদৃশ পূর্ণিমা-রজনীর ন্যায়; এবং হস্তীর শুণ্ডাঘাতে বিপর্য্যস্ত হওয়ায় যাহার পদ্মের দলগুলি ছিন্ন বিচ্ছিন্ন হইয়াছে ও যাহার [ জলচর ] পক্ষিসমূহ সন্ত্রস্ত হইয়া উঠিয়াছে, তাদৃশ নদীর ন্যায় ॥ ১০-১৪ ॥

তিনি পতিশোকে আতুর ও দীনভাবাপন্ন হইয়া শুষ্কস্রোতা নদীর ন্যায় এবং স্বীয় সমুজ্জ্বল-কান্তিবিহীন হইয়া কৃষ্ণপক্ষের রাত্রির ন্যায় হইয়াছেন ॥ ১৫ ॥

তিনি অত্যন্ত কোমলা, তাঁহার অবয়বগুলি সুন্দর, তিনি রত্নমণ্ডিত গৃহমধ্যে স্থান পাইবার যোগ্যা, তিনি আতপতপ্ত অচিরোদ্ধৃত মৃণাল-লতিকার ন্যায় ॥ ১৬ ॥

তিনি [ বন হইতে ] ধরিয়া আনিয়া স্তম্ভগাত্রে আবদ্ধা দলপতি-বিরহিতা হস্তিনীর ন্যায় অতিশয় দুঃখে কাতর হইয়া [ ঘন ঘন ] নিশ্বাস ত্যাগ করিতে-ছিলেন ॥ ১৭ ॥

---

১। ঘ-ছ-দ '-পর্ণ-'। ২। ঘ 'শুষ্কস্রোতাং', ছ 'শুষ্কতোয়াং', দ 'স্রোতোনষ্টাং'। ৩। দ 'পরং প্রমৃজয়া', ঘ-ত-থ 'পরয়া মৃজয়া'। ৪। ক-থ '-ক্ষে নি-'। ৫। ঘ-থ-দ '-মিব চোদ্ধৃতাম্', ছ '-মলিনোদ্ধৃতাম্'। ৬। ঘ-দ 'লালিতাং', ছ 'রক্ষিতাং', থ 'লালিতা'। ৭। ত-থ 'স্বস্তে'। ৮। ত-থ-দ 'নিরাকৃতাম্'। ৯। দ 'সুদুঃখেন'।

বিত্রস্তাং ছাদয়ন্তীঞ্চ গাত্রৈর্গাত্রাণি সর্ব্বশঃ[১]।
[২]ব্যাধেনাভিসমাযুক্তাং বধ্যমানাং মৃগীমিব ॥ ১৮ ॥

একয়া দীর্ঘয়া বেণ্যা শোভমানামযত্নতঃ।
নীলয়া নীরদাপায়ে বনরাজ্যা মহীমিব ॥ ১৯ ॥

নাভিমণ্ডলগামিন্যা প্রসন্নায়তনীলয়া।
ভূষয়ন্তীং স্বকৌ[৩] পীনৌ রোমরাজ্যা পয়োধরৌ ॥ ২০ ॥

সংজাতৌ[৪] চ সুজাতৌ চ স্তনৌ স্তবকসন্নিভৌ।
প্রচ্ছাদয়ন্তীং সব্রীড়াং পীতস্যা[৫]ন্তেন বাসসঃ ॥ ২১ ॥

উপবাসেন শোকেন ধ্যানেন চ ভয়েন চ।
পরিক্ষীণাং কৃশাং দীনাং ত্যক্তাহারাং তপো[৬]ধনাম্ ॥ ২২ ॥

১৯। লো-টী। নীরদাপায়ে শরদি।

২০। লো-টী। স্বকৌ স্বীয়ৌ পীনৌ পুষ্টৌ।

২১। লো-টী। সংজাতৌ কঠিনতয়া, সুজাতৌ পরস্পরলগ্নতয়া, স্তবকসন্নিভৌ অপতিতত্বেন। পীতস্য বাসসঃ।

২২। লো-টী। পরিক্ষীণাং তেজসঃ, কৃশাং দেহতঃ।

---

তিনি ব্যাধাক্রান্তা বধ্যমানা হরিণীর ন্যায় বিত্রস্ত হইয়া [ নিজের ] গাত্রদ্বারা সমস্ত গাত্র আচ্ছাদন করিতেছিলেন ॥ ১৮ ॥

তিনি অযত্ন-লম্বিত দীর্ঘ একটি বেণীদ্বারা মেঘাপগমে ( অর্থাৎ শরৎকালে ) শ্যামলবনরাজিপরিশোভিত পৃথিবীর ন্যায় শোভা পাইতেছিলেন ॥ ১৯ ॥

তিনি নাভিমণ্ডলগামিনী আয়ত কৃষ্ণবর্ণ প্রফুল্ল রোমরাজি দ্বারা স্বীয় স্থূল স্তনদ্বয়কে ভূষিত করিতেছিলেন ॥ ২০ ॥

তিনি স্তবকতুল্য মনোরম নিবিড় স্তনদ্বয়কে লজ্জায় পীতবর্ণ বস্ত্রের প্রান্তদ্বারা আচ্ছাদিত করিতেছিলেন ॥ ২১ ॥

তিনি আহার পরিত্যাগ করিয়া তপস্বিনী হইয়া পড়িয়াছেন। তিনি স্বভাবতই কৃশাঙ্গী ; [ তদুপরি ] শোক, চিন্তা, ভয় ও উপবাসে অতিশয় ক্ষীণা এবং দীনদশায় উপনীতা হইয়াছেন ॥ ২২ ॥

---

১। দ 'সর্ব্বতঃ'। ২। ক-পুস্তকে ইতঃ পাদষট্কং নাস্তি। ৩। দ 'শুভৌ'। ৪। ক-ত 'সংহতৌ'। ৫। ঘ 'পীতেনান্তরবাসসা', দ 'পীতেনাধরবাসসা'। ৬। ঘ '-পোঽন্বিতাম্', ছ '-পোরতাম্', দ '-পোবতীম্'।

আযাচমানাং[১] দুঃখার্ত্তাং[২] প্রাঞ্জলীং দেবতামিব।
রামস্য চ ভবং নিত্যমভবং রাবণস্য চ ॥ ২৩ ॥

স[৩] বীক্ষমাণো[৪] রুদতীমনিন্দিতাং[৫] সবাষ্পতাম্রায়[৬]তশুদ্ধলোচনাম্[৭]।
অনুব্রতাং রামমতীব মৈথিলীং প্রলোভয়ামাস বধায় রাবণঃ ॥ ২৪ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে সীতাসংস্থানবর্ণনং
নাম একবিংশতিতমঃ সর্গঃ ॥ ২১ ॥

২৪। লো-টী। সুশ্লক্ষ্ণে মনোহরে, তাম্রে, আয়তে, শুদ্ধে নির্ম্মলে চ লোচনে যস্যাস্তাম্। রামমনু লক্ষ্যীকৃত্য ব্রতানি যস্যাস্তাম্। তত্তোষায় ব্রতকরীমিত্যর্থঃ।

সীতাসংস্থানদর্শনম্ ॥ ২১ ॥

---

তিনি দুঃখার্ত্ত হইয়া কৃতাঞ্জলিপুটে যেন দেবতার নিকট নিয়ত রামচন্দ্রের কল্যাণ এবং রাবণের অকল্যাণ প্রার্থনা করিতেছিলেন ॥ ২৩ ॥

অনিন্দ্য-সুন্দরী সীতাদেবী রোদন করিতেছিলেন, তাঁহার মনোরম আয়ত লোচনদ্বয় বাষ্পাকুল ও রক্তবর্ণ হইয়াছিল; রাবণ তাঁহাকে রামের প্রতি অত্যন্ত অনুরক্তা দেখিয়া হত্যার ভয় দেখাইয়া প্রলুব্ধ করিতে লাগিল ॥ ২৪ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে সীতার আকৃতি-
বর্ণন নামক ২১শ সর্গ সমাপ্ত ॥ ২১ ॥

১। দ 'অযাচ-'। ২। ছ 'দুঃখিতা-'। ৩। ক-পুস্তকে অয়ং শ্লোকো নাস্তি। ৪। দ '-মাণাং'। ৫। ছ '-তীং সুদুঃখিতাং'। ৬। ত-দ-থ-ছ 'সুপক্ষ্ম-', ক 'সুসূক্ষ্ম-'। ৭। ছ '-চারু-'।

## ( ২২ ) দ্বাবিংশতিতমঃ সর্গঃ

স তাং পতিব্রতাং দীনাং নিরানন্দাং তপস্বিনীম্।
সকামো[১] রাবণঃ সীতামিদং বচনমব্রবীৎ[২] ॥ ১ ॥
মাং দৃষ্ট্বা নাগনাসোরু গূহমানা ততস্ততঃ[৩]।
অদর্শনমিবাত্মানং ভয়ান্নেতুং[৪] ত্বমিচ্ছসি ॥ ২ ॥
নেহ কেচিন্মনুষ্যা[৫] বা রাক্ষসা[৬] বাপি ভাবিনি।
ব্যপগচ্ছতু তে সীতে ভয়ং[৭] মত্তঃ সমুত্থিতম্ ॥ ৩ ॥
স্বধর্ম্মো রক্ষসাং ভীরু সর্ব্বথৈব সনাতনঃ।
গ্রহণং বা[৮] বলাৎ স্ত্রীণাং হরণং সংপ্রমথ্য বা ॥ ৪ ।
কাময়ে ত্বাং বিশালাক্ষি বহু[৯] মন্যস্ব মাং প্রিয়ে।
সর্ব্বাঙ্গগুণসম্পন্নে সর্ব্বলোকমনোহরে ॥ ৫ ॥

১। লো-টী। স রাবণঃ।
৫। লো-টী। 'সর্ব্বাঙ্গে'ত্যর্দ্ধশ্লোকে সম্বোধনদ্বয়ম্।

কামুক রাবণ সেই বিষাদগ্রস্তা দীন তপস্বিনী পতিব্রতা সীতাকে এই কথা বলিতে লাগিল ॥ ১ ॥

হে হস্তীর শুণ্ডের ন্যায় ঊরুশালিনি, তুমি আমাকে দেখিয়া চারিদিকে আচ্ছাদন করিতেছ, যেন ভয়ে আত্মগোপন করিতে ইচ্ছা করিতেছ ॥ ২ ॥

সুন্দরি, সীতে, এখানে কোন মনুষ্য বা রাক্ষস নাই ; আমা হইতে উৎপন্ন তোমার ভয় অপনীত হউক ॥ ৩ ॥

হে ভীরু, বলপূর্ব্বক রমণীকে আয়ত্ত করা অথবা ধর্ষণপূর্ব্বক হরণ করা, রাক্ষসদিগের চিরন্তন স্বধর্ম্ম ॥ ৪ ॥

হে সর্ব্বাঙ্গসুন্দরি, সর্ব্বজন-মনোহরে, হে আয়তলোচনে, আমি তোমাকে কামনা করি ; প্রিয়ে, তুমি আমাকে আদর কর ॥ ৫ ॥

১। ছ-থ-দ 'সরাগো'। ২। ২। অতঃ পরং ত-ঘ-পুস্তকয়োঃ "সান্ত্বয়ন্ মধুরৈর্বাক্যৈর্দর্শয়ত রাবণঃ।" ইত্যধিকম্। ৩। ঘ-ত 'ইত-'। ৪। ছ-দ '-ন্নেতুমিহেচ্ছসি', থ '-ন্নেতুমিহার্হসি'। ৫। থ-দ 'কশ্চিন্মনুষ্যো বা'। ৬। ঘ-ত '-সী', দ '-সো'। ৭। ছ '-য়মত্তঃ'। ৮। ঘ-ছ 'চ'। ৯। দ 'পতিং ম-'।

এবঞ্চৈ[1]তদকামাঞ্চ ন ত্বাং স্প্রক্ষ্যা[2]মি ভাবিনি[3]।
কামং কামঃ[4] শরীরে মে যথাকামং প্রবর্ত্ততাম্ ॥ ৬ ॥
দেবি নেহ ভয়ং কার্য্যং ময়ি বিশ্বসিহি প্রিয়ে।
প্রণয়ং কুরু বৈদেহি মৈবং[5] শোকপরা ভব ॥ ৭ ॥
একবেণীধরত্বঞ্চ ধ্যানং মলিনমম্বরম্।
অস্নানং চোপবাসশ্চ[6] নৈতান্যৌপয়িকানি তে ॥ ৮ ॥
বিচিত্রাণি[7] চ মাল্যানি চন্দনান্যগুরূণি চ।
বিবিধানি[8] চ বাসাংসি দিব্যান্যাভরণানি চ ॥ ৯ ॥
মহার্হাণি চ মাল্যানি শয়নান্যাসনানি চ।
গীতং[9] নৃত্যং চ বাদ্যঞ্চ মাঞ্চৈ[10]বার্হসি মৈথিলি ॥ ১০ ॥
স্ত্রীরত্নমসি কল্যাণি[11] কুরু গাত্রে[12] বিভূষণম্।
মাং প্রাপ্য হি কথং নু[13] স্যাস্ত্বমে[14]বং বরবর্ণিনি ॥ ১১ ॥

৭। লো-টী। প্রণয়ং প্রেম। "প্রণয়ঃ প্রশ্রয়ে প্রেম্ণি যাচ্ঞাবিশ্রম্ভয়োরপী"তি কোষঃ।

৮। লো-টী। তে তব। ঔপয়িকানি যোগ্যানি।

সুন্দরি, ইহা হইলে তুমি ইচ্ছা না করিলে আমি তোমাকে স্পর্শ করিব না, তা' আমার শরীরে কাম যতই উদ্দীপ্ত হউক না কেন ॥ ৬ ॥

দেবি, এখানে ভয় করিও না, আমাকে বিশ্বাস কর এবং ভালবাস। বিদেহ-রাজ-নন্দিনি, এরূপ শোকাতুর হইও না ॥ ৭ ॥

একটিমাত্র বেণীধারণ, চিন্তা, মলিন বস্ত্র, স্নান না করা এবং উপবাস করা, এ সমস্ত তোমার উপযুক্ত নহে ॥ ৮ ॥

মৈথিলি, বিচিত্র পুষ্প, চন্দন, অগুরু, বিবিধ বস্ত্র, মনোহর অলংকার, মহার্হ মাল্য, শয্যা, আসন, নৃত্য, গীত, বাদ্য এবং আমি তোমার উপযুক্ত ॥ ৯-১০ ॥

কল্যাণি, তুমি রমণীগণের মধ্যে রত্নস্বরূপ, তুমি গাত্রে অলংকার পরিধান কর। সুন্দরি, আমাকে পাইয়াও তুমি এরূপ (ভোগবিমুখ) থাকিবে কেন? ॥১১॥

---

১। দ '-মেত-'। ২। ছ-ত 'প্রক্ষ্যামি', ক 'দ্রক্ষ্যামি'। ৩। ঘ-ত 'ভামিনি', থ 'ভাবিনীম্'। ৪। ত 'কামঃ কামং'। ৫। ঘ-ত 'নৈবং'। ৬। ত-থ '-ঞ্চ'। ৭। ঘ 'সুচিত্রাণি তু'। ৮। ঘ 'নানাবিধানি'। ৯। ঘ-ত 'নৃত্যং গীতঞ্চ'। ১০। দ 'মাল্যাঞ্চৈবার্হসি প্রিয়ে'। ১১। ঘ 'সুশ্রোণি', দ 'বামোরু'। ১২। ক 'গাত্রেষু ভূ-'। ১৩। থ-দ 'ন'। ১৪। দ '-মেব'।

ইদন্তে চারু সঞ্জাতং যৌবনং [1]ব্যতিবর্ত্ততে।
যদতীতং পুন[2]র্নৈতি স্রোতঃ [3]শীঘ্রমপামিব ॥ ১২ ॥
ত্বাং [4]কৃত্বোপরতো মন্যে [5]রূপকর্ত্তা স বিশ্বকৃৎ।
ন হি রূপোপমা কাচিৎ তব মৈথিলি [6]বিদ্যতে ॥ ১৩ ॥
ত্বাং [7]সমাসাদ্য [8]বৈদেহি রূপযৌবনশালিনীম্।
কঃ [9]পুমানতিবর্ত্তেত সাক্ষাদপি [10]পিতামহঃ ॥ ১৪ ॥
যদ্যৎ পশ্যামি তে গাত্রং চন্দ্রাংশুসদৃশাননে।
[11]তস্মিংস্তস্মিন্ পৃথুশ্রোণি চক্ষুর্ম্মম [12]নিবধ্যতে ॥ ১৫ ॥
ভব মৈথিলি ভার্য্যা মে [13]মোহমেতং বিসর্জ্জয়।
বহ্বীনামুত্তমস্ত্রীণাং ত্বমগ্রমহিষী ভব ॥ ১৬ ॥

১২। লো-টী। ব্যতিবর্ত্ততে যাতি।
১৪। লো-টী। নাতিবর্ত্তেত নিবর্ত্তেত
১৫। লো-টী। নিবধ্যতে মজ্জতি।

তোমার এই উপস্থিত মনোরম যৌবন [ বৃথা ] অতিবাহিত হইতেছে—যাহা দ্রুতগামী জলস্রোতের ন্যায় অতিবাহিত হইলে আর ফিরিয়া আসে না ॥১২॥

হে মৈথিলি, রূপনির্ম্মাণকর্ত্তা বিশ্বস্রষ্টা বিধাতা বোধ করি তোমাকে নির্ম্মাণ করিয়াই [ সৃজন হইতে ] বিরত হইয়াছেন, কারণ, তোমার রূপের কোন তুলনা নাই ॥ ১৩ ॥

বৈদেহি, তোমার মত রূপসী যুবতীকে পাইয়া কোন্ পুরুষ উপেক্ষা করিতে পারে? সাক্ষাৎ ব্রহ্মাও উপেক্ষা করিতে পারেন না ॥ ১৪ ॥

অয়ি চন্দ্রমুখি, স্থূল-নিতম্বে, আমি তোমার যে অঙ্গ দেখিতেছি, সেই অঙ্গেই আমার চক্ষু নিবদ্ধ হইয়া থাকিতেছে ॥ ১৫ ॥

মৈথিলি, আমার ভার্য্যা হও, [ রামের প্রতি ] এই মোহ পরিত্যাগ কর; [ আমার ] বহু সুন্দরী স্ত্রীর মধ্যে তুমি প্রধান মহিষী হও ॥ ১৬ ॥

---

১। ঘ-থ 'হৃতি-', দ 'চাতি-'। ২। ত-টী 'শ্রুতং শীঘ্রমিবোদকম্', ঘ-থ-দ 'গতং'। ৩। থ-দ '-মিবোদকম্'। ৪। থ '-পরতং'। ৫। থ '-র্ত্তারমদ্ভুতম্'। ৬। ক 'বর্ত্ততে'। ৭। ঘ 'সমাদায়'। ৮। ত-থ '-দেহীং'। ৯। ছ '-ন্নাতি-'। ১০। ঘ 'শতক্রতুঃ'। ১১। ঘ-ত 'তত্র তত্র', ছ 'তত্র তত্র বিশালাক্ষি'। ১২। ত 'নিমজ্জতি', থ 'নিবধ্নাতি'। ১৩। দ 'বিসর্জ্জয় চ রাঘবম্'।

লোকেভ্যো যানি রত্নানি সংপ্রমথ্য[১] হৃতানি মে[২]।
তানি তে ভীরু সর্ব্বাণি রাজ্যঞ্চেদমহঞ্চ তে[৩] ॥ ১৭ ॥
বিজিত্য পৃথিবীং সর্ব্বাং নানানগরসংবৃতাম্[৪]।
জনকায় প্রদাস্যামি তব হেতোর্ব্বিলাসিনি ॥ ১৮ ॥
ন[৫] হি পশ্যামি লোকেঽস্মিন্ যো মে প্রতিবলো ভবেৎ।
শৃণু মে সুমহদ্[৬] বীর্য্যমপ্রতিদ্বন্দ্বমাহবে ॥ ১৯ ॥
অসকৃৎ সংযুগে ভগ্না ময়া বিমৃদিত[৭]ধ্বজাঃ[৮]।
ন শক্তাঃ প্রত্যনীকেষু স্থাতুং মম সুরাসুরাঃ ॥ ২০ ॥
ইচ্ছ ত্বং ক্রিয়তামদ্য প্রতিকর্ম্ম তবোত্তমম্[৯]।
সুপ্রভা[১০]ণ্যবসজ্য[১১]ন্তাং শরীরে ভূষণানি[১২] তে ॥ ২১ ॥

২১। লো-টী। প্রতিকর্ম্ম অলংকরণম্, তৎ রাক্ষসীভিঃ ক্রিয়তাম্ ইতি ইচ্ছ। "আকল্পো মণ্ডনং বেশঃ প্রতিকর্ম্ম প্রসাধনম্। ভূষণং স্যাদলংকারো নেপথ্যাভরণে তথা"। ইতি রত্নমালা।

ত্রিলোক বিধ্বস্ত করিয়া, আমি যে সমস্ত রত্ন হরণ করিয়াছি, হে ভীরু, সে সমস্তই তোমার ; এই রাজ্য এবং আমিও তোমার ॥ ১৭ ॥

হে বিলাসিনি, আমি তোমার জন্য নানানগরসমন্বিত সমস্ত পৃথিবী জয় করিয়া জনককে প্রদান করিব ॥ ১৮ ॥

আমার সমান বলশালী হইবে, এমন লোক দেখি না। যুদ্ধক্ষেত্রে আমার প্রতিদ্বন্দ্বিতাবিহীন অত্যুত্তম বীর্য্যের কথা শ্রবণ কর ॥ ১৯ ॥

দেবতা ও অসুরগণ [ কেহই ] আমার যুদ্ধে টিঁকিতে পারেন না। যুদ্ধে তাঁহারা অনেকবার পরাভূত হইয়াছেন—আমি তাঁহাদের ধ্বজ বিমর্দ্দিত করিয়াছি ॥ ২০ ॥

তুমি সম্মতি প্রকাশ কর—অদ্যই তোমার উত্তম প্রসাধনক্রিয়া সম্পাদিত হউক, তোমার গাত্রে সমুজ্জ্বল অলংকাররাজি সংলগ্ন হউক ॥ ২১ ॥

---

১। ছ-থ '-থ্যাহৃতানি'। ২। ঘ 'তে'। ৩। ঘ-ছ 'রাজ্যং সর্ব্বমহঞ্চ তে'। ৪। '-সংবৃতাম্', দ '-ভূষিতাম্'। ৫। ভ 'নাত্র'। ৬। ঘ-থ 'ত্বং মহা-'। ৭। ঘ-থ 'দেবা বিমর্দিতাঃ'। ৮। ভ '-তা ধ্ব-'। ৯। ঘ-থ '-ত্তম্'। ১০। ঘ-ভ '-সর্জন্তাং', ছ-থ '-বধ্যন্তাং'। ১১। থ '-ভামনুহ্যন্তু-'। ১২। ছ-ভ-দ 'চ'।

সাধু পশ্যামি[১] তে রূপং সংযুক্তং প্রতিকর্ম্মণা।
প্রতিকর্ম্ম চ সংযুক্তং দাক্ষিণ্যেন তবাঙ্গনে[২] ॥ ২২ ॥
ভুঙ্‌ক্ষ্ব[৩] ভোগান্ যথাকামং রমস্ব বিহরস্ব চ।
যস্যেচ্ছসি প্রযচ্ছ ত্বং তস্য পৃথ্বীধনানি[৪] চ ॥ ২৩ ॥
ললস্ব[৫] ময়ি বিশ্রব্ধা হৃষ্টমাজ্ঞাপয়স্ব[৬] চ[৭]।
মৎপ্রসাদাল্ললন্ত্যাশ্চ[৮] ললন্তু[৯] তব বান্ধবাঃ ॥ ২৪ ॥
ঋদ্ধং[১০] মামনুপশ্য[১১] ত্বং শ্রিয়ং[১২] ভদ্রে[১৩] যশশ্চ মে[১৪]।
কিং করিষ্যসি রামেণ সুভগে চীরবাসসা ॥ ২৫ ॥

২২-২৩। লো-টী। হে অঙ্গনে হে কামিনি, "কামিন্যাগঙ্গনা মতা" ইতি কোষঃ। দাক্ষিণ্যেন মনোহরতয়া যদি তব প্রতিকর্ম্ম অলংকারাদিকর্ম্ম সংযুক্তং তদা ভোগান্ ভুঙ্‌ক্ষ্ব ইত্যন্বয়ঃ।

২৪। লো-টী। ললস্ব ময়ি হর্ষমাবিষ্কুরু। বিশ্রব্ধা বিশ্বস্তা সতী। হৃষ্টং হর্ষং(?) যথা ভবতি। 'ধৃষ্ট'মিতি পাঠে প্রগল্‌ভং যথা ভবতি। ললন্ত্যা হৃষ্যন্ত্যাঃ। ললন্তু হৃষ্যন্তু।

২৫। লো-টী। ঋদ্ধং সুসম্পন্নকার্য্যম্।

---

সুন্দরি, আমি তোমার প্রসাধনযুক্ত অপরূপ সৌন্দর্য্য এবং তোমার দাক্ষিণ্য অর্থাৎ আমার প্রতি অনুকম্পাযুক্ত প্রসাধন অবলোকন করি ॥ ২২ ॥

তুমি ইচ্ছামত ভোগ্যবস্তুসমূহ উপভোগ কর, ইচ্ছামত ক্রীড়া কর, বিহার কর, [ সমগ্র ] পৃথিবী এবং ধনরাশি, যাহাকে ইচ্ছা, প্রদান কর ॥ ২৩ ॥

তুমি বিশ্বাসপূর্ব্বক আমার প্রতি অভিলাষিণী হও এবং সানন্দে [ আমাকে ] আদেশ প্রদান কর ; তুমি আমার অনুগ্রহে আনন্দিত হও এবং তাহাতে তোমার আত্মীয়গণ উল্লসিত হউন ॥ ২৪ ॥

ভদ্রে, আমি সমৃদ্ধ, আমার যশঃ ও সম্পদ্ অবলোকন কর। সুন্দরি, তুমি চীরধারী রাম দিয়া কি করিবে ? ॥ ২৫ ॥

১। ঘ-থ 'রূপস্তে'। ২। ঘ 'বরাননে'। ৩। ক-ঘ-ছ 'পিব ত্বং'। ৪। ঘ 'পৃথ্বীং বহূনি চ', ছ-থ-দ 'পৃথ্বীং'। ৫। ত-থ-দ 'রমস্ব'। ৬। দ 'মাং ত্বমাজ্ঞা-'। ৭। ঘ 'হ'। ৮। গ-ত '-ল্লভত্বঞ্চ', দ '-ল্লভন্তাঞ্চ'। ৯। ত-দ 'নন্দন্তু', থ 'লসন্তু'। ১০। ঘ-থ 'ঋদ্ধিং মম পুরস্কৃত্য', ত 'ঋদ্ধিং সমনু-'। ১১। দ '-পশ্যস্ব'। ১২। ছ-দ 'শৃণু', ত 'প্রিয়ং', থ 'শ্রেয়ো'। ১৩। ত 'সদাশ্রমে', ত-টি 'যশস্বিনি'। ১৪। থ-দ 'তে'।

[১]নিক্ষিপ্তবিষয়ো রামো গতশ্রীর্বনগোচরঃ।
[২]ব্রতী স্থণ্ডিলশায়ী চ শঙ্কে জীবতি বা ন বা ॥ ২৬ ॥
ন চ বৈদেহি রামস্ত্বাং [৩]ভূয়ঃ পশ্যেৎ [৪]কথঞ্চন।
স্নিগ্ধৈর্ব্বলাহকৈর্ব্যোম্নি চন্দ্র[৫]লেখামিবাবৃতাম্ ॥ ২৭ ॥
ন চ ত্বাং মম হ[৬]স্তাদ্ধি প্রাপ্তুমর্হতি রাঘবঃ।
হিরণ্যকশি[৭]পোর্লক্ষ্মীমিন্দ্রো হস্তগতামিব ॥ ২৮ ॥
চারুস্মিতে চারু[৮]দতি চারুনেত্রে বি[৯]লাসিনি।
মনো হরসি মে [১০]দেবি সুপর্ণ ইব পন্নগম্ ॥ ২৯ ॥
ক্লিষ্টকৌশেয়বসনামেবমপ্যনলংকৃতাম্।
ত্বাং দৃষ্ট্বা স্বেষু দারেষু রতিং নোপলভে [১১]প্রিয়ে ॥ ৩০ ॥
অন্তঃপুর[১২]নিবাসিন্যঃ স্ত্রিয়ঃ সর্ব্ব[১৩]গুণান্বিতাঃ।
যাবত্যো মম তাসাং [১৪]ত্বমৈশ্বর্য্যং কুরু ভাবিনি ॥ ৩১ ॥

২৬। লো-টী। নিক্ষিপ্তবিষয়স্ত্যক্তরাজ্যঃ, গতশ্রীরিত্যর্থঃ।
২৭। লো-টী। বলাহকৈর্মেঘৈঃ। স্নিগ্ধৈর্নিবিড়ৈঃ।......

রাজ্যভ্রষ্ট, শ্রীহীন, বনবাসী, স্থণ্ডিলশায়ী, ব্রতচারী রাম [ এতদিন ] বাঁচিয়া আছে কি না সন্দেহ ॥ ২৬ ॥

বৈদেহি, আকাশে ঘন-মেঘাবৃত চন্দ্রকলার ন্যায় রাম তোমাকে আর দেখিতে পাইবে না ॥ ২৭ ॥

ইন্দ্র যেমন হিরণ্যকশিপুর হস্তগত সম্পদ্ পুনরায় লাভ করিতে পারে নাই, রামও তদ্রূপ আমার হাত হইতে তোমাকে পুনরায় লাভ করিতে পারিবে না ॥২৮॥

সুন্দরি, তোমার মধুর হাস্য, সুন্দর দন্ত এবং মনোরম নেত্রদ্বয়; দেবি, গরুড় যেমন সর্প আহরণ করে, তুমিও সেইরূপ আমার চিত্ত আকর্ষণ করিতেছ ॥২৯॥

প্রিয়ে, তোমার পট্টবস্ত্র মলিন, তুমি নিরাভরণা, তথাপি তোমাকে দেখিয়া আমি স্বীয় ভার্য্যাবৃন্দে সন্তোষ লাভ করিতে পারিতেছি না ॥ ৩০ ॥

---

১। ঘ-থ 'অপ্রাপ্ত-', ত 'বিক্ষি-'। ২। ঘ 'যতী'। ৩। ঘ-ছ 'পুনঃ'। ৪। ঘ 'কদাচন'। ৫। ক-ঘ '-রেখা-'। ৬। দ '-স্তাৎ স'। ৭। ক '-পুর্লক্ষ্মীমিন্দ্রহস্ত-'। ৮। ক '-বক্ত্রে', থ '-নেত্রে পীনোন্নতপয়োধরে'। ৯। ত 'সুমধ্যমে'। ১০। ঘ 'সীতে'। ১১। থ 'সুখম্'। ১২। ঘ-থ '-সিভ্যঃ'। ১৩। ঘ '-ণাবৃতাঃ'। ১৪। ত 'ত্বং সর্ব্বেষামপি চেশ্বরী'।

মম হ্যসিতকেশান্তে ত্রৈলোক্য[১]প্রবরাঃ স্ত্রিয়ঃ।
তাস্ত্বাং পরিচরিষ্যন্তি[২] শ্রিয়মপ্সরসো যথা ॥ ৩২ ॥
যানি বৈশ্রবণস্যাসন্[৩] রত্নানি বিবিধানি[৪] চ।
তানি লঙ্কাঞ্চ সুশ্রোণি মাঞ্চ ভুঙ্ক্ষ্ব যথাসুখম্ ॥ ৩৩ ॥
ন রামস্তপসা সীতে ন বলেন ন বিক্রমৈঃ।
ন ধনেন[৫] ময়া তুল্যস্তেজসা যশসাপি[৬] বা ॥ ৩৪ ॥
কুসুমিততরুজালসংবৃতানি[৭] ভ্রমরযুতানি[৮] সমুদ্রতীরজানি।
বিমলকনকহারভূষিতাঙ্গী[৯] বিহর[১০] ময়া সহ ভীরু কাননানি ॥ ৩৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে সীতাপ্রলোভনং নাম
দ্বাবিংশতিতমঃ সর্গঃ ॥ ২২ ॥

··সীতাপ্রলোভঃ ॥ ২২

সুন্দরি, আমার অন্তঃপুরবাসিনী সর্ব্বগুণান্বিতা যত স্ত্রী আছে, তুমি তাহাদের উপর আধিপত্য কর ॥ ৩১ ॥

অয়ি কৃষ্ণকুন্তলে, আমার স্ত্রীগণ ত্রৈলোক্যমধ্যে উৎকৃষ্ট; অপ্সরাগণ যেরূপ লক্ষ্মীর সেবা করে, তাহারা সেইরূপ তোমার পরিচর্য্যা করিবে ॥ ৩২ ॥

নিতম্বিনি, কুবেরের যে নানাবিধ রত্ন ছিল সেই রত্নসমূহ, লঙ্কানগরী এবং আমাকে তুমি আনন্দে উপভোগ কর ॥ ৩৩ ॥

সীতে! বল, বিক্রম, তেজ, যশ, ধন অথবা তপস্যায় রাম আমার তুল্য নহে ॥ ৩৪ ॥

সুন্দরি, তুমি নির্ম্মল স্বর্ণহারে ভূষিত হইয়া, পুষ্পিত-তরুরাজিসমাবৃত ভ্রমরাকীর্ণ সমুদ্রতীরবর্ত্তী কাননসমূহে আমার সহিত বিহার কর ॥ ৩৫ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে সীতাপ্রলোভন-নামক
২২শ সর্গ সমাপ্ত ॥ ২২ ॥

---

১। ঙ '-ক্যে প্র-'। ২। ঘ-থ '-চরন্তি স্ম'। ৩। ঘ-থ '-বণে সন্তি'। ৪। ঘ 'রুচিরাণ্যপি'। ৫। ঘ 'কর্ম্মণাহপি'। ৬। ছ-দ 'শ্রিয়া'। ৭। ঘ '-যুতানি'। ৮। ক 'প্রসর-'। ৯। ক '-শোভিতা-', ঘ-ঙ '-বিভূষিতা-'। ১০। ঘ '-চর'।

## ( ২৩ ) ত্রয়োবিংশতিতমঃ সর্গঃ

[১]তস্যৈতদ্বচনং শ্রুত্বা সীতা রৌদ্রস্য[২] রক্ষসঃ[৩]।
আর্ত্তা দীনস্বরা দীনা প্রত্যুবাচ ততঃ শনৈঃ[৪] ॥ ১ ॥
অকার্য্যং ন ময়া কার্য্যং সাধুপত্ন্যা বিগর্হিতম্।
কুলে[৫] সংপ্রাপ্তয়া পুণ্যে কুলে মহতি জাতয়া ॥ ২ ॥
এবমুক্ত্বা তু বৈদেহী রাক্ষসেন্দ্রং[৬] তপস্বিনী[৭]।
রাবণং পৃষ্ঠতঃ কৃত্বা ভূয়োঽপ্যাহ[৮] শুভাননা ॥ ৩ ॥
নাহমৌপয়িকী ভার্য্যা পরভার্য্যা সতী তব।
সাধু ধর্ম্মমবেক্ষস্ব[৯] সাধু[১০] সাধুব্রতং চর[১১] ॥ ৪ ॥

২। লো-টী। কুলে মহতি সংপ্রাপ্তয়া কুলে মহতি জাতয়া চ।
৪। লো-টী। ঔপয়িকী যোগ্যা। যতঃ পরভার্য্যা।

তার পর দীনা সীতা সেই ভীষণ রাক্ষসের ( রাবণের ) এই বাক্য শ্রবণ করিয়া কাতর হইয়া করুণস্বরে বলিলেন—॥ ১ ॥

আমি মহৎ বংশে জন্মিয়াছি এবং [ বিবাহদ্বারা ] পবিত্র বংশে উপনীত হইয়াছি। সজ্জন-পত্নীর বিনিন্দিত অকার্য্য আমার কর্ত্তব্য নহে ॥ ২ ॥

তপস্বিনী সীতা এই কথা বলিয়া রাক্ষসরাজ রাবণকে পশ্চাতে করিয়া ( অর্থাৎ পিছন ফিরিয়া ) পুনরায় বলিতে লাগিলেন ॥ ৩ ॥

আমি পরস্ত্রী এবং সাধ্বী, আমি তোমার ভার্য্যা হইবার যোগ্য নহি। তুমি উত্তমরূপে ধর্ম্মের দিকে দৃষ্টিপাত কর, সজ্জনগণের নিয়ম প্রতিপালন কর ॥ ৪ ॥

১। ঘ-থ 'তস্ম তদ্-'। ২। ঘ 'ক্রুদ্ধস্ত'। ৩। দ 'কর্ম্ম চ'। ৪। অতঃ পরং ছ-দ-পুস্তকয়োঃ 'রাবণং পৃষ্ঠতঃ কৃত্বা ('রাক্ষসশ্রেষ্ঠং' ছ)শোক ('কোপ-' ছ) পর্য্যাকুলেক্ষণা'। ইত্যধিকম্। ত-থ-পুস্তকয়োঃ পুনঃ 'রাবণং রাক্ষসশ্রেষ্ঠং কোপপর্য্যাকুলেক্ষণা। দুঃখার্ত্তা সংপ্রক্রন্দিতা বেপমানা মন ( 'তপ-' থ )স্বিনী। সঞ্চিন্ত্য রামং ( 'সঞ্চিন্ত্যমানা' থ ) বৈদেহী পতিমেব পতিব্রতা॥ তৃণমন্তরতঃ কৃত্বা প্রত্যুবাচ শুবি-( 'শুচি' থ )-স্মিতা। নিবর্ত্তয় মনো মত্তঃ স্বজনৈঃ ক্রিয়তাং মনঃ। ন মাং প্রার্থয়িতুং ( 'প্রাপয়িতুং' থ ) শক্তস্ত্বং সিদ্ধিরিব ( '-মিব' থ ) পাপকৃৎ॥' এতাবান্ পাঠোঽধিকঃ। ৫। ঘ-ত 'জ্ঞানং'। ৬। ছ 'রাবণং রাক্ষসেশ্বরম্'। ৭। ঘ 'মনস্বিনী'। ৮। ঘ 'পুনরাহ'। ৯। দ '-কাঙ্ক্ষ'। ১০। ছ 'সাধো', ত 'সাধুকর্ম্ম-'। ১১। ঘ 'কুরু'।

যথা তব তথাঽন্যেষাং দারা রক্ষ্যা নিশাচর[1]।
আত্মানমুপমাং কৃত্বা স্বেষু দারেষু রম্যতাম্ ॥ ৫ ॥
অসন্তুষ্টং স্বদারেষু চপলং[2] চলিতেন্দ্রিয়ম্[3]।
নয়ন্তি নিকৃতপ্রজ্ঞং[4] পরদারাঃ পরাভবম্ ॥ ৬ ॥
ইহ[5] সন্তো ন বা সন্তি সতো বা নানুবর্ত্তসে[6]।
ন চ[7] ধর্ম্মং[8] প্রণীতং তে পথ্যমুক্তং[9] বিচক্ষণৈঃ ॥ ৭ ॥
অকৃতাত্মানমাসাদ্য লঙ্কা রত্নৌঘসংবৃতা[10][11]।
অপরাধাৎ তবৈকস্য নচিরেণ বিনঙ্ক্ষ্যতি[12] ॥ ৮ ॥

৬। লো-টী। নিকৃতৌ শাঠ্যে প্রজ্ঞা বুদ্ধির্যস্য তম্।

৭। লো-টী। ইহ লঙ্কায়াং সন্তো ন বা নৈব সন্তি, সতস্তান্ বা নানুবর্ত্তসে ন পৃচ্ছসি? ধর্ম্মং ধর্ম্মশাস্ত্রং ন প্রণীতং ন পঠিতম্? বিচক্ষণৈশ্চ যৎ তথ্যং সত্যমুক্তং তন্ন প্রণীতং ন গৃহীতং ত্বয়া? 'পথ্য'মিতি বা পাঠঃ।

৮। লো-টী। অকৃতাত্মানমজিতেন্দ্রিয়ম্।

হে রাক্ষস, তোমার ভার্য্যা যেমন [ তোমার ] রক্ষণীয়, অন্যের ভার্য্যাও সেইরূপ রক্ষণীয়। তুমি আত্মদৃষ্টান্তে [ পরদার-রতি পরিত্যাগপূর্ব্বক ] স্বীয় ভার্য্যাতেই বিহার কর ॥ ৫ ॥

যে লম্পট স্বীয় ভার্য্যায় সন্তুষ্ট নহে, যাহার ইন্দ্রিয় চঞ্চল ( অর্থাৎ পরদার-লোলুপ ), তাহার বুদ্ধি অভিভূত হইয়াছে, সে পরদার হইতে পরাভব ( অর্থাৎ বিনাশ ) প্রাপ্ত হয় ॥ ৬ ॥

এখানে কি পণ্ডিত নাই? অথবা তুমি পণ্ডিতগণের অনুবর্ত্তন কর না? তুমি কি ধর্ম্মশাস্ত্র অধ্যয়ন কর নাই? তোমাকে কি বিচক্ষণগণ হিত উপদেশ প্রদান করেন নাই? ॥ ৭ ॥

[ এই ] রত্নরাশিসমাবৃত লঙ্কানগরী ইন্দ্রিয়াসক্ত ব্যক্তিকে (অর্থাৎ তোমাকে) [ পতিরূপে ] লাভ করিয়া, একমাত্র তোমারই অপরাধে অচিরেই বিনষ্ট হইবে ॥৮॥

১। ছ-ত-থ-দ 'ন সংশয়ঃ'। ২। ঘ 'চঞ্চলং'। ৩। ছ-দ 'চপলে-'। ৪। ঘ-ছ 'নিকৃতি', থ 'নিকৃতে', দ 'নিয়ত-'। ৫। ছ 'ঈদৃক্ সন্তো ন ভাষন্তি যথা ত্বমনুবর্ত্তসে'। ৬। ঘ '-গচ্ছসি'। ৭। থ-দ 'বা'। ৮। ছ 'ধর্ম্মপ্রণী-', ত 'ধর্ম্মঃ প্রণীতস্তে'। ৯। ত '-যুক্তো'। ১০। ঘ 'রত্নসুসঙ্কটা'। ১১। ত '-সঙ্কুলা'। ১২। ঘ-ত 'বিনঙ্ক্ষতি'।

ভিন্নবৃত্তং[১] সমাসাদ্য নাথং রক্ষোগণাধিপ[২] ।
ধনধান্যসমাকীর্ণা রক্ষোগণসমাবৃতা ॥ ৯ ॥
অকৃতাত্মানমাসাদ্য[৩] ভর্ত্তারমনয়ে স্থিতম্ ।
সুসমৃদ্ধা[৪] বিনশ্যন্তি[৫] দেশাশ্চ নগরাণি চ[৬] ॥ ১০ ॥
স্বদোষৈর্হন্যমানস্য[৭] রাবণা[৮]দীর্ঘদর্শিনঃ[৯] ।
অভিনন্দন্তি ভূতানি বিনাশং পাপকর্ম্মণঃ[১০] ॥ ১১ ॥
এবং ত্বাং পাপকর্ম্মাণং বক্ষ্যন্তি নিকৃতং[১১] জনাঃ ।
দিষ্ট্যায়ং ব্যসনং প্রাপ্তো রৌদ্রকর্ম্মেতি হর্ষিতাঃ[১২] ॥ ১২ ॥

৯। লো-টী। ভিন্নং পরিত্যক্তং বৃত্তং সচ্চরিতং যেন তং ত্বাম্, নঙ্ক্ষ্যতীতি পূর্ব্বেণান্বয়ঃ।

১১। লো-টী। হে রাবণ, অদীর্ঘদর্শিনস্তব।

১২। লো-টী। বিকৃতাননা ভূতা হর্ষিতাঃ সন্তঃ ত্বামেবং বক্ষ্যন্তি বদন্তি। কিন্তৎ? অয়ং রৌদ্রকর্ম্মা ব্যসনং মরণদুঃখং প্রাপ্ত ইতি সিদ্ধবন্নির্দ্দেশঃ। তদ্ দিষ্ট্যা তদস্মাকং ভাগ্যেন।

হে রাক্ষসরাজ, চরিত্রহীন ব্যক্তিকে অধিপতিরূপে লাভ করিলে, ধনধান্য-পরিপূর্ণা রাক্ষসগণসমাকীর্ণা লঙ্কানগরী বিনষ্ট হইবে ॥ ৯ ॥

দুর্নীতিপরায়ণ ইন্দ্রিয়াসক্ত ব্যক্তির আধিপত্যে সুসমৃদ্ধ দেশ ও নগরসমূহ বিনষ্ট হয় ॥ ১০ ॥

হে রাবণ, অদীর্ঘদর্শী পাপকারী ব্যক্তি স্বীয় দোষে বিনষ্ট হয়, প্রাণিগণ তাহার নিধন কামনা করেন ॥ ১১ ॥

এইরূপ তুমি পাপকারী [ হইয়া ] নিহত হইলে, জনগণ উল্লসিত হইয়া, তোমার উদ্দেশ্যে বলিতে থাকিবে—[ আমাদের ] ভাগ্যক্রমে "এই ভীষণকার্য্যকারী ব্যক্তি নিহত হইয়াছে" ॥ ১২ ॥

১। ক-পুস্তকে অয়ং শ্লোকো নাস্তি, দ 'কৃচ্ছ্র-'। ২। ভ-থ-দ '-ধিপম্'। ৩। দ '-রং মনসেপ্সিতম্'। ৪। দ 'অস-'। ৫। ক 'বিনঙ্ক্ষ্যন্তি', থ 'নিনঙ্ক্ষ্য-'। ৬। অতঃ পরং দ-পুস্তকে 'তথেয়ং ত্বাং সমাসাদ্য লঙ্কা রত্নৌঘসংবৃতা' ইত্যর্দ্ধমধিকম্। ঘ-ছ-পুস্তকয়োঃ পুনঃ এতদর্দ্ধম্ 'অপরাধাত্তবৈকস্য নচিরেণ বিনঙ্ক্ষ্যতি' ইত্যর্দ্ধকাধিকম্। ৭। ঘ 'সুহৃদ্ভির্হ-'। ৮। থ 'নয়স্থাদী-'। ৯। ভ '-ণঃ দী-'। ১০। থ '-ধর্ম্মিণঃ'। ১১। ছ 'বিবুধা', ভ 'বিকৃতং', দ 'বিকৃতা'। ১২। ঘ 'গর্বিতাঃ'।

নাহং লোভয়িতুং শক্যা ঐশ্বর্য্যেণ ধনেন বা[১]।
অনন্যা রাঘবস্যাহং[২] ভাস্করস্য প্রভা[৩] যথা ॥ ১৩ ॥
তস্যাহং লোকনাথস্য রা[৪]মস্য বিদিতাত্মনঃ।
উপধায় ভুজং সব্যং[৫] লোককান্তস্য[৬] সৎকৃতম্।
কথং নামোপধাস্যামি ভুজমন্যস্য কস্যচিৎ ॥ ১৪ ॥
অহমৌপয়িকী ভার্য্যা তস্যৈব[৭] সুমহাত্মনঃ[৮]।
স্নাতব্রতস্য[৯] বিপ্রস্য বিদ্যেব বিজিতাত্মনঃ[১০] ॥ ১৫ ॥
সাধু[১১] রাবণ রামেণ মাং সমানয় দুঃখিতাম্[১২]।
বনে বাসিতয়া মত্তং[১৩] করেণ্বা যূথপং[১৪] যথা ॥ ১৬ ॥

১৪। লো-টী। উপধায় উপধানীকৃত্য।

১৫। লো-টী। স্নাতব্রতস্য প্রাপ্তবিদ্যস্য।

১৬। লো-টী। সাধু যথা ভবতি তথা মাং সংযোজয়। করেণ্বা কিম্ভূতয়া? বাসিতয়া ভাবিতয়া প্রাপ্তয়েত্যর্থঃ। 'বাসিতা করিণীনার্য্যোস্ত্রিষু স্যাদ্ ভাবিতে দ্রুতে' ইতি ভূরি০। বাসিতয়া ঋতুমত্যা বা।

ধন বা ঐশ্বর্য্য দ্বারা আমাকে প্রলুব্ধ করিতে পারিবে না। সূর্য্যের প্রভার ন্যায় আমি রামচন্দ্রের সহিত অভিন্না ॥ ১৩ ॥

সর্ব্বলোকের স্পৃহণীয় সেই বিশ্ববিখ্যাত লোকাধিপতি রামচন্দ্রের বামবাহুকে উপাধান করিয়া, আমি কিরূপে অপর কাহারও বাহুকে উপাধান করি? ॥ ১৪ ॥

বিদ্যা যেমন স্নাতকব্রতধারী (অর্থাৎ কৃতবিদ্য) জিতেন্দ্রিয় বিপ্রের উপযুক্ত, আমি সেইরূপ মহাত্মা রামচন্দ্রেরই উপযুক্ত ভার্য্যা ॥ ১৫ ॥

রাবণ, তুমি অরণ্যমধ্যে প্রাপ্তা করিণীর সহিত যূথপতি মত্ত করিরাজের ন্যায় রামচন্দ্রের সহিত দুঃখিতা আমাকে ঠিকমত মিলাইয়া দাও ॥ ১৬ ॥

১। ঘ-ছ 'চ'। ২। ঘ 'প্রভাকরপ্রভা'। ৩। দ 'যথা প্রভা'। ৪। ঘ 'রাঘবস্য কৃতাত্মনঃ'। ৫। ঘ 'তস্য'। ৬। থ 'চন্দনাগুরুসৎকৃতম'। ৭। দ 'রামস্য'। ৮। ঘ 'বসুধাপতেঃ', ত 'হি মহা-'। ৯। দ-পুস্তকে ইদমর্দ্ধং নাস্তি। ১০। ছ-ত-থ 'বিদিতা-'। ১১। ঘ 'নূনং'। ১২। ঘ 'শোচিতাম্'। ১৩। থ 'নিত্যং'। ১৪। ঘ-থ '-বেব গজাধিপম্', ত '-গোযু-'।

মিত্রমৌপয়িকং কর্ত্তুং রা[১]ঘবং রাবণ ত্বয়া।
বধং চানিচ্ছতা ঘোরং পু[২]রীঞ্চ প[৩]রিরক্ষতা ॥ ১৭ ॥
বর্জ্জয়ে[৪]দন্তকৃ[৫]ন্মর্ত্ত্যং বর্জ্জয়েদনিলোঽনলম্।
ন[৬] তু[৭] ত্বাং রাবণ ক্রুদ্ধো লোকনাথঃ স রাঘবঃ ॥ ১৮ ॥
রামস্য ধনুষঃ শ[৮]ব্দং শ্রো[৯]ষ্যসে ঘোরনিস্বনম্।
ব[১০]জ্রিহস্ত[১১]বিমুক্তায়া বিস্ফূর্জ্জিতমিবাশনেঃ ॥ ১৯ ॥
ইহ শীঘ্রং সুপর্ব্বাণো জ্ব[১২]লিতাস্যা ইবোরগাঃ।
শরা[১৩]স্তীব্রাঃ পতিষ্যন্তি রামলক্ষ্মণলক্ষিতাঃ ॥ ২০ ॥

১৭। লো-টী। ঔপয়িকং যুক্তম্। বধং বেতি 'বা'-দ্বয়মনাদরে।

১৯। লো-টী। ঘোরং দুঃখদং দর্শনং শ্রবণং যস্য তম্। 'ঘোরনিস্বন'মিতি পাঠে ঘোরাণামিব নিস্বনম্।

২০। লো-টী। রাম ইতি লক্ষণং চিহ্নং লক্ষিতং দৃষ্টং যেষু তে। তাভ্যাং প্রেরিতা বা।

রাবণ, তুমি যদি [ নিজের ] ভয়ানক নিধন কামনা না কর এবং যদি [ লঙ্কা ]পুরী রক্ষা করিতে চাও, তবে তোমার রামের সহিত মৈত্রী স্থাপন করা উচিত ॥ ১৭ ॥

যম মানুষকে পরিত্যাগ করিতে পারেন, বায়ু অগ্নিকে পরিত্যাগ করিতে পারেন, কিন্তু রাবণ, সেই লোকাধিপতি রামচন্দ্র ক্রুদ্ধ হইলে [ কিছুতেই ] তোমাকে পরিত্যাগ করিবেন না ॥ ১৮ ॥

তুমি ইন্দ্রের হস্তমুক্ত বজ্রের ধ্বনির ন্যায় রামচন্দ্রের ভয়ানক নিস্বন ( অর্থাৎ প্রতিধ্বনি )যুক্ত ধনুকের নির্ঘোষ শ্রবণ করিবে ॥ ১৯ ॥

শীঘ্রই এখানে জ্বালামুখ সর্পসমূহের ন্যায়, রাম ও লক্ষ্মণের লক্ষিত (নিঃক্ষিপ্ত) উত্তম গ্রন্থিযুক্ত তীব্র শরনিকর পতিত হইবে ॥ ২০ ॥

১। খ 'রাঘেণ'। ২। ঘ 'পুর-'। ৩। ক-ঘ '-ক্ষিতুম্'। ৪। খ '-র্দ্ধৈর্যমুৎসৃষ্টো মানবং কুপিতোঽন্তকঃ'। ৫। ছ '-কো মৃত্যুং', ত '-কৃন্মৃত্যুং'। ৬। খ 'ত্বদ্বিধং ন তু সংক্রু-'। ৭। ঘ-ত 'ত্বাঞ্চ রা-'। ৮। ঘ 'ধ্বানং'। ৯। খ 'শ্রোষ্যসি ত্বং সুদারুণম্'। ১০। ছ 'বজ্র-', খ 'শতক্রতুবিসৃষ্টস্য নির্ঘাতস্যাশনেরিব'। ১১। ঘ-ছ '-ক্তস্য'। ১২। খ 'জ্বলিতাগ্নিশিখোপমাঃ'। ১৩। ছ-থ-দ '-তীক্ষ্ণাঃ'।

রক্ষসাং [1]বধ্যমানানাম[2]স্যাং পুর্য্যাং সমন্ততঃ।
[3]অসংবাধা ভবিষ্যন্তি পন্থানঃ শরবৃষ্টিভিঃ[4] ॥ ২১ ॥
রাক্ষসেন্দ্র মহাসর্পং স [5]রামো গরুড়ো[6] মহান্।
ত্বাং হনিষ্যতি [7]বেগেন বৈনতেয় ইবোরগম্ ॥ ২২ ॥
[8]অচিরাদ্রাঘবঃ ক্রুদ্ধঃ প্রাপ্য ত্বামপকারিণম্।
[9]অপনেষ্যতি মাং ভর্ত্তা [10]ত্বত্তঃ শীঘ্রমরিন্দমঃ।
অসুরেভ্যঃ শ্রিয়ং দীপ্তাং বিষ্ণুস্ত্রিভিরিব ক্রমৈঃ[11] ॥ ২৩ ॥
এবমুক্তস্তু সংক্রুদ্ধো মৈথিল্যা রাক্ষসাধিপঃ[12]।
[13]অমর্ষাদভবৎ ক্রুদ্ধো বচনঞ্চেদমব্রবীৎ ॥ ২৪ ॥

২১। লো-টী। ন বিদ্যতে সংবাধঃ সঙ্কটং যেভ্যস্তে অতিসঙ্কটাঃ পন্থানো ভবিষ্যন্তি। ‘সঙ্কটং না তু সম্বাধ’ ইত্যমরঃ।

২৩। লো-টী। ত্বত্তঃ সকাশাৎ অবজেষ্যতি নেষ্যতি। ‘অবজেষ্যতি মে তত্তাঞ্চে’(?)ত্যপি পাঠঃ।

২৪। লো-টী। ক্রুদ্ধ ইত্যেকং বাক্যম্, অমর্ষাদিত্যপরম্। অমর্ষাদসহনাৎ।

এই পুরীমধ্যে চারিদিকে শরবৃষ্টিদ্বারা হন্যমান রাক্ষসগণের গমনপথ অতিশয় সংকট হইয়া উঠিবে ॥ ২১ ॥

হে রাক্ষসরাজ, গরুড় যেমন সর্পকে নিহত করে, সেই মহাত্মা রামরূপী গরুড় সেইরূপ সর্পের ন্যায় তোমাকে বেগে নিহত করিবেন ॥ ২২ ॥

শত্রুদমনকারী স্বামী রামচন্দ্র ক্রুদ্ধ হইয়া অচিরেই শত্রুভূত তোমার নিকট উপস্থিত হইবেন এবং বিষ্ণু যেমন ত্রিপাদবিক্ষেপদ্বারা অসুরগণের নিকট হইতে সমুজ্জ্বল সম্পদ্ গ্রহণ করিয়াছিলেন—সেইরূপ তোমার নিকট হইতে আমাকে লইয়া যাইবেন ॥ ২৩ ॥

সীতার এই বাক্যে রাক্ষসরাজ রাবণ ক্রুদ্ধ হইল এবং সহ্য করিতে না পারিয়া ক্রুদ্ধ হইয়া এই কথা বলিল—॥ ২৪ ॥

১। থ ‘হন্যমানা-’। ২। দ ‘-ং পুর্য্যামস্যাং’। ৩। ক ‘আসং-’, ছ ‘সুসং-’। ৪। অতঃ পরং ঘ-ছ-দ-পুস্তকেষু ‘রামচাপবিনির্মুক্তৈঃ কঙ্কপত্রৈঃ শিলাসিতৈঃ’ ইত্যর্দ্ধমধিকম্। ৫। ঘ-ছ ‘রামগরু-’। ৬। দ ‘-ড়োপমঃ’। ৭। ঘ ‘ক্রুদ্ধেন’। ৮। ছ-থ ‘ন চিরা-’। ৯। ত-দ ‘অবজেষ্যতি মে’। ১০। ঘ-ত-দ ‘ত্বাত্তু’। ১১। অতঃ পরং দ-পুস্তকে ‘তথাস্তম্বৈ পুরীং লঙ্কাং প্রদাস্যতি স রাঘবঃ’ ইত্যর্দ্ধমধিকম্। ১২। ঘ ‘-সেশ্বরঃ’। ১৩। ছ ‘-র্ষবশমাপন্নো’।

স্ত্রীত্বাদবধ্যমাত্মানং [১]মন্যসে [২]ত্বমসংশয়ঃ ।
তথা হি [৩]পরুষাণ্যেবং ভাষসে [৪]গতসাধ্বসা ॥ ২৫ ॥

ন যুক্তং পরুষং [৫]বক্তুমীশ্বরে [৬]বিপ্রিয়াণি চ ।
[৭]জনস্য মহতো [৮]মধ্যে প্রভবিষ্ণোর্ব্বিশেষতঃ ॥ ২৬ ॥

অলঙ্কারো হি নারীণাং দাক্ষিণ্যং পরমুচ্যতে ।
[৯]দুর্ল্লভং তচ্চ তে ভদ্রে [১০]ভর্ত্তুরিষ্টা কথং [১১]হ্যসি ॥ ২৭ ॥

যাদৃশোহয়ং মম [১২]ক্রোধো [১৩]যথা চ ত্বামুপস্থিতঃ ।
[১৪]বধায় বিসৃজেয়ং ত্বাং স্ত্রীস্বভাবেন ধার্য্যসে ॥ ২৮ ॥

তস্য রাক্ষসরাজস্য সীতা ন মমৃষে বচঃ ।
পুণ্যকীর্ত্তিরিবাকীর্ত্তিং ততঃ [১৫]কোপাদুবাচ [১৬]হ ॥ ২৯ ॥

২৬। লো-টী। পরুষং নিষ্ঠুরম্। বিপ্রিয়াণ্যপ্রীতিকরাণি বাক্যানি।

২৭। লো-টী। দাক্ষিণ্যমনৈষ্ঠুর্য্যম্।

২৮। লো-টী। অবলাত্বেন স্ত্রীত্বেন ধার্য্যসে রক্ষ্যসে।

তুমি নিশ্চয়ই স্ত্রীলোক বলিয়া নিজকে অবধ্য মনে করিতেছ। যেহেতু, তুমি নির্ভীক হইয়া এইরূপ কর্কশ বাক্য প্রয়োগ করিতেছ ॥ ২৫ ॥

ঐশ্বর্য্যসম্পন্ন ব্যক্তির প্রতি কর্কশ ও অপ্রীতিকর বাক্যপ্রয়োগ উচিত নহে, বিশেষতঃ যিনি মহান্ এবং জনগণের মধ্যে প্রভাবশীল ॥ ২৬ ॥

রমণীগণের অলংকার অতিশয়কোমলতা ; হে ভদ্রে, তোমার নিকট তাহা দুর্ল্লভ ; তুমি কি প্রকারে স্বামীর অভিমতা ( প্রিয়া ) হইলে ? ॥ ২৭ ॥

আমার যেরূপ ক্রোধ এবং এই ক্রোধ যেভাবে তোমার প্রতি উপস্থিত হইয়াছে, তাহাতে তোমাকে বধার্থে উৎসর্গ করিতাম, কেবল, তুমি স্ত্রীলোক বলিয়াই বাঁচিয়া গেলে ॥ ২৮ ॥

পুণ্যকীর্ত্তি সীতাদেবী অকীর্ত্তির ন্যায় সেই রাক্ষসরাজের বাক্য সহ্য করিতে না পারিয়া ক্রোধবশে বলিতে লাগিলেন—॥ ২৯ ॥

১। দ 'ত্বং ন সং-'। ২। ছ-থ '-য়ম্'। ৩। ঘ-ত '-পি'। ৪। ঘ-থ 'ত্বমসাধুবৎ'। ৫। ছ-ত-দ 'বাক্য-'। ৬। ত-থ 'বা'। ৭। ঘ 'লোকস্য'। ৮। ত 'মন্তে'। ৯। ঘ 'দুষ্প্রাপং'। ১০। ক-ঘ '-রিচ্ছা'। ১১। ক-ঘ-ত 'ভুমি'। ১২। ঘ 'কোপো'। ১৩। থ '-থাহং'। ১৪। দ 'অবলাত্বেন বার্য্যতে'। ১৫। ঘ 'ক্রোধা-'। ১৬। ঘ 'চ'।

জনস্থানবধং[1] শ্রুত্বা হতৌ[2] চ খরদূষণৌ।
পূর্ব্ববৈরমনুধ্যায় মামিহানীতবানসি ॥ ৩০ ॥
আলয়ং হি তয়োঃ[3] শূন্যমাসীৎ[4] তন্নরসিংহয়োঃ।
মৃগয়াং গতয়োর্ভ্রাত্রোস্তদানীং সিংহয়োরিব ॥ ৩১ ॥
ন হি গন্ধং সমাঘ্রায় রামলক্ষ্মণয়োস্ত্বয়া।
শক্যং সন্দর্শনে স্থাতুং শুনা শার্দ্দূলয়োরিব ॥ ৩২ ॥
তস্য তে বিগ্রহস্তাভ্যামযুক্তোহয়মুপস্থিতঃ।
বৃত্রস্যেবেন্দ্রবাহুভ্যাং[5] রাহোরেকস্য[6] বিগ্রহঃ ॥ ৩৩ ॥
ক্ষিপ্রং তব সসৈন্যস্য রামঃ সৌমিত্রিণা সহ।
তোয়মল্পমিবাদিত্যঃ প্রাণানাদায়[7] যাস্যতি[8] ॥ ৩৪ ॥

৩১। লো-টী। আলয়মিতি নপুংসকত্বমার্ষম্।

৩৩। লো-টী। ইন্দ্রবাহূ ইহ [বাহূ?] সূর্য্যাচন্দ্রমসৌ, তাভ্যাং সহ রাহোর্বৃত্রস্য শত্রোর্বিগ্রহঃ। "বৃত্রো রিপৌ ঘনে ধ্বান্তে শৈলভেদে চ দানবে" ইতি কোষঃ।

---

তুমি জনস্থানর উচ্ছেদ এবং খর-দূষণবধের কথা শুনিয়া পূর্ব্ব শত্রুতা স্মরণ করতঃ আমাকে এখানে আনয়ন করিয়াছ ॥ ৩০ ॥

তৎকালে সিংহতুল্য সেই পুরুষসিংহদ্বয়ের ঐ কুটীর শূন্য ছিল—তাঁহারা দুই ভ্রাতা মৃগয়ায় গমন করিয়াছিলেন ॥ ৩১ ॥

ব্যাঘ্রতুল্য রামলক্ষ্মণের গন্ধ পাইলেই, তুমি কুকুরের ন্যায় সম্মুখে অবস্থান করিতে পারিবে না ॥ ৩২ ॥

সেই তোমার তাঁহাদের সহিত এই অসমীচীন সংগ্রাম উপস্থিত হইয়াছে—ইহা সূর্য্য ও চন্দ্রের সহিত একক রাহুর যুদ্ধের ন্যায় (অর্থাৎ এ যুদ্ধে তোমার পরাভব সুনিশ্চিত) ॥ ৩৩ ॥

সূর্য্য যেরূপ অল্প সলিল শোষণ করিয়া ফেলেন, সেইরূপ রামচন্দ্র লক্ষ্মণের সহিত শীঘ্রই সৈন্য-সমন্বিত তোমার প্রাণ হরণ করিয়া প্রস্থান করিবেন ॥ ৩৪ ॥

---

১। থ '-স্থানে'। ২। ঘ 'নিহতৌ'। ৩। ঘ-খ 'তু'। ৪। দ '-সীত্তু'। ৫। ছ-ত-থ '-বিষ্ণুভ্যাং'। ৬। ঘ-ত 'যথৈবৈকস্য', দ 'মহানেকস্য'। ৭। ছ '-নপহরিষ্যতি'। ৮। ঘ 'পাস্যতি'।

গিরিং[১] কুবেরস্য গতস্ত্বমালয়ং ভয়াদ্[২] গতো বা বরুণালয়ং[৩] পরম্।
অসংশয়ং দাশরথের্ন মোক্ষ্যসে মহাদ্রুমঃ কালহতো যথাঽশনেঃ[৪] ॥ ৩৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে সীতাবাক্যং নাম
ত্রয়োবিংশতিতমঃ সর্গঃ ॥ ২৩ ॥

৩৫। লো-টী। অশনের্বজ্রস্য সকাশাৎ।

সীতাবাক্যম্ ॥ ২৩।

তুমি যদি কুবেরের বাসস্থান কৈলাস পর্ব্বতে গমন কর, অথবা ভয়ে বরুণালয় মহাসমুদ্রে নিমগ্ন হও, তথাপি বিশাল বৃক্ষ যেমন বজ্র হইতে রক্ষা পায় না, কালকর্ত্তৃক নিহত তুমিও সেইরূপ রামচন্দ্রের নিকট অব্যাহতি পাইবে না ॥৩৫ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে সীতাবাক্য-
নামক ২৩শ সর্গ সমাপ্ত ॥ ২৩ ॥

১। ক-পুস্তকে অয়ং শ্লোকো নাস্তি। ২। খ 'নভোগতো'। ৩। খ '-গস্ত চালয়ম্', দ '-ণালয়াৎ'।
৪। দ 'শরৈঃ'।

## (২৪) চতুর্বিংশতিতমঃ সর্গঃ

সীতায়াস্তু[১] বচঃ শ্রুত্বা পরুষং রাক্ষসেশ্বরঃ[২]।
প্রত্যুবাচ পুনঃ সীতাং[৩] বিপ্রিয়ং প্রিয়দর্শনাম্ ॥ ১ ॥
যথা যথা সান্ত্বয়িতা[৪] বশ্যঃ স্ত্রীণাং তথা[৫] তথা।
যথা যথা প্রিয়ং বক্তা পরিভূতস্তথা তথা ॥ ২ ॥
সংনিযচ্ছতি মে ক্রোধং ত্বয়ি কামঃ সমুত্থিতঃ[৬]।
দ্রবতো[৭]ঽমার্গ[৮]মাসাদ্য হয়ানিব সুসারথিঃ ॥ ৩ ॥
কামং কামো মনুষ্যাণাং[৯] যস্মিন্ কিল[১০] নিবধ্যতে।
জনে তস্মিননুক্রোশঃ স্নেহশ্চ খলু জায়তে ॥ ৪ ॥

২। লো-টী। স্ত্রীপুরুষস্বভাবমাহ—যথা যথেতি। যথা যথা সান্ত্বয়িতা সান্ত্বয়তে, তথা তথা স্ত্রীণাং বশ্যোঽনুগ্রাহ্যো ভবতি। তব তু মদনুগ্রহো নাস্তীত্যভিপ্রায়ঃ। প্রত্যুত যথা যথা প্রিয়ং বক্তা বদামি, তথা তথা পরিভূতো ভবামি।

৩। লো-টী। সংনিযচ্ছতি নিগৃহ্লাতি। দ্রবতো হয়ান্।

৪। লো-টী। কামং যথেষ্টম্। অনুক্রোশো দয়া, স্নেহঃ প্রীতিরপি।

রাক্ষসরাজ রাবণ সীতার কর্কশবাক্য শ্রবণ করিয়া প্রিয়দর্শনা সীতাকে পুনরায় অপ্রিয় বাক্য বলিতে লাগিল—॥ ১ ॥

[ লোকে ] যতই অনুনয়-বিনয় করে, ততই রমণীগণের অনুগ্রহভাজন হয়, [ কিন্তু আমি ] যতই প্রিয়বাক্য বলিতেছি, ততই [ তোমার নিকট ] উপেক্ষিত হইতেছি ॥ ২ ॥

উত্তম সারথি যেমন অপথে ধাবমান অশ্বকে সংযত করে, সেইরূপ তোমার প্রতি কাম উদ্রিক্ত হইয়া আমার ক্রোধকে নিয়ন্ত্রিত করিতেছে ॥ ৩ ॥

মানুষের কাম ( আসক্তি ) যাহার প্রতি নিবদ্ধ হয়, সেই ব্যক্তির প্রতি যথেষ্ট স্নেহ ও দয়া জন্মে ॥ ৪ ॥

১। ঘ-থ '-য়াস্তদ্বচঃ'। ২। ঘ '-সাধিপঃ'। ৩। ত '-য়াং'। ৪। ত-থ-দ '-য়তে'। ৫। ঘ-ত 'যথা'। ৬। ঘ-ছ '-খিতম্'। ৭। থ '-তে'। ৮। ছ-ত-থ 'দুর্গ-'। ৯। ঘ 'হি লোকানাং'। ১০। ত 'তু পরিবাধ্যতে', দ 'কালং ন বুধ্যতে'।

[১]এতস্মাৎ কারণান্ন ত্বাং ঘাতয়ামি বরাননে।
বধার্হামপমানার্হাং মিথ্যা প্রব্রজিতে [২]রতাম্ ॥ ৫ ॥

পরুষাণি [৩]হি বাক্যানি যানি যানি ব্রবীষি মাম্।
তেষু তেষু বধো যুক্তস্তব মৈথিলি দারুণঃ ॥ ৬ ॥

দ্বৌ মাসৌ রক্ষিতব্যৌ [৪]মে কালো যস্তে কৃতো ময়া।
ততঃ [৫]শয়নমারোহ মামকং মদিরেক্ষণে ॥ ৭ ॥

[৬]দ্বাভ্যামূর্দ্ধন্তু মাসাভ্যাং ভর্ত্তারং মামনিচ্ছতীম্।
[৭]মম ত্বাং প্রাতরাশায় সূদাশ্ছেৎস্যন্তি খণ্ডশঃ ॥ ৮ ॥

৫। লো-টী। বধার্হামপি হননার্হামপি। প্রব্রজিতে রাজ্যাদ্ বনগতে রামে মিথ্যা প্রয়োজনশূন্যেন হেতুনা রতামপি।

৮। লো-টী। প্রাতরাশায় প্রাতর্ভোজনায়। সূদাঃ পাচকাঃ।

হে বরাননে ( সুমুখি ), এই জন্যই আমি তোমাকে বধ করিতে আদেশ করিতেছি না। [ বস্তুতঃ ] তুমি বধার্হ এবং অপমানার্হ ; তুমি মিথ্যা বৈরাগ্যে আসক্ত রহিয়াছ ॥ ৫ ॥

মৈথিলি, তুমি আমাকে যে-সমস্ত কর্কশ বাক্য বলিতেছ, তাহাতে তোমার নিদারুণ হত্যাদণ্ডই যুক্তিযুক্ত ॥ ৬ ॥

আমি তোমাকে যে সময় নির্দ্দিষ্ট করিয়া দিয়াছি, সেই দুইমাস ক্ষমা করিব ; হে মদিরাক্ষি, অতঃপর তুমি আমার শয্যায় আরোহণ করিও ॥ ৭ ॥

দুই মাস পরে যদি তুমি আমাকে পতিরূপে কামনা না কর, তাহা হইলে পাচকগণ আমার প্রাতঃকালীন জলযোগের জন্য তোমাকে খণ্ড খণ্ড করিয়া ছেদন করিবে ॥ ৮ ॥

১। ঙ ‘তস্মাচ্চ’। ২। ঘ ‘যুতাম্’। ৩। ছ ‘চ’। ৪। খ-ঙ ‘তু’। ৫। ঘ ‘পর্য্যঙ্ক-’।
। ঘ ‘-ঙ্ক’। ৭। দ ‘অহং ত্বাং ছেদয়িষ্যামি খড়্গেন শতধখণ্ডশঃ’।

ন[১] চ[২] মৈথিলি রামস্ত্বাং পুনঃ সমুপলপ্স্যতে।
হিরণ্যকশিপোর্[৩]লক্ষ্মীমিন্দ্রো[৪] হস্তগতামিব ॥ ৯ ॥

তাং[৬] তর্জ্জ্যমানাং[৭] সংলক্ষ্য দশগ্রীবেণ জানকীম্।
দেবগন্ধর্ব্বকন্যাস্তা বিষেদুর্ব্বিপুলেক্ষণাঃ ॥ ১০ ॥

কটাক্ষৌ[৮]ষ্ঠবিকারৈশ্চ মুখাকারৈস্তথাঽপরাঃ।
সীতামাশ্বাসয়ন্তি স্ম তর্জ্জিতাং তেন রক্ষসা ॥ ১১ ॥

তাভিরাশ্বা[৯]সিতা দেবী রাবণং লোকরাবণম্।
উবা[১০]চাত্মহিতং বাক্যং বৃত্ত[১১]শৌটীর্য্য[১২]গর্ব্বিতা ॥ ১২ ॥

৯। লো-টী। আশ্বস আশ্বসিহি। [ ২য়-পাঠান্তরং দ্রষ্টব্যম্। ]
[ লো-টী ]। পুরা নিকটে বলাকা যেষাং তৈঃ, অসিতৈঃ কৃষ্ণৈঃ। [ ৫ম-পাঠান্তরং দ্রষ্টব্যম্। ]
১০। লো-টী। দেবগন্ধর্ব্বকন্যা বিষেদুর্বিষণ্ণা বভূবুঃ।
১১। লো-টী। কটাক্ষৈরোষ্ঠবিকারৈশ্চ, মুখানামাকারৈরিঙ্গিতৈঃ। 'আকার ইঙ্গিতাকৃত্যো'রিতি কোষঃ।
১২। লো-টী। বৃত্তং স্বস্য সচ্চরিতং, শৌটীরং রামস্য শৌর্য্যম্, তাভ্যাম্। আত্মনো রাবণস্য হিতম্।

---

মৈথিলি, ইন্দ্র যেমন হিরণ্যকশিপুর হস্তগত সম্পত্তি ফিরিয়া পায় নাই, রামও সেইরূপ তোমাকে ফিরিয়া পাইবে না ॥ ৯ ॥

রাবণ সীতাকে ভর্ৎসনা করিতেছে দেখিয়া, সেই বিশাললোচনা দেবকন্যা ও গন্ধর্ব্বকন্যাগণ বিষণ্ণ হইলেন ॥ ১০ ॥

কেহ কেহ কটাক্ষ, ওষ্ঠসঞ্চালন ও মুখভঙ্গীদ্বারা রাবণকর্ত্তৃক তর্জ্জিতা সীতাকে আশ্বাস প্রদান করিতে লাগিলেন ॥ ১১ ॥

চরিত্রবলে গর্ব্বিতা ( অথবা [ স্বীয় ] চরিত্র ও [ পতির ] বীরত্বে গর্ব্বিতা ) সীতাদেবী তাঁহাদের নিকট আশ্বাসপ্রাপ্ত হইয়া লোকভয়ঙ্কর রাবণকে স্বীয় হিতকর বাক্য বলিলেন ॥ ১২ ॥

---

১। ছ-থ-দ 'হি'। ২। ঘ-ছ-দ 'প্রাপ্স্যতে কামমাশ্বস'। ৩। ক '-পু-'। ৪। ক '-মিন্দ্র-'। ৫। অতঃ পরং ঘ-ছ-ত-থ-দ-পুস্তকেষু 'ন চ মৈথিলি রামস্ত্বাং পুনঃ সমুপলপ্স্যতে পুরো ( 'পুরা' দ ) বলাকৈ ( 'ঘনৈর্নবীনৈ-' থ ) রসিতৈর্মেঘৈ ( '-ঘনৈ-' ঘ-থ ) শ্চন্দ্রমিবাবৃতম্' ইত্যয়ং শ্লোকোঽধিকঃ। ৬। ছ 'সন্তর্জ্জ্য-'। ৭। ঘ-থ 'ভৎর্স্য-'। ৮। ত-থ-দ '-কৈশ্চ বি-'। ৯। দ '-শ্বসিতা'। ১০। ত '-চ স্বহি-'। ১১। দ '-টীর-'। ১২। অতঃ পরং ঘ-ত-পুস্তকয়োঃ 'তস্য রাক্ষসরাজস্য সীতা ন মমৃষে বচঃ। পুণ্যকীর্ত্তিরিবাকীর্ত্তিং পুনঃ কোপাদুবাচ হ ॥' ইত্যয়ং শ্লোকোঽধিকঃ।

[১]নূনং ন তে জনঃ কশ্চিদস্তি নিঃশ্রেয়সে [২]পরঃ ।
নিবারয়তি যো ন ত্বাং কর্ম্মণোঽস্মাদ্ বিগর্হিতাৎ ॥ ১৩ ॥
[৩]ন হি ধর্ম্মাত্মনঃ [৪]পত্নীং শচীমিব শচীপতেঃ ।
ত্বদন্যস্ত্রিষু লোকেষু প্রার্থয়েন্মন[৫]সাপি মাম্ ॥ ১৪ ॥
রাক্ষসাধম রামস্য পত্নীমমিততে[৬]জসঃ ।
উক্ত[৭]বানীদৃশং বাক্যং দ্রক্ষ্যসে তস্য [৮]নিশ্চয়ম্ ॥ ১৫ ॥
যথা দৃপ্তশ্চ মাতঙ্গঃ শশশ্চাসদৃশো [৯]যুধি ।
তথা মাতঙ্গবদ্রামস্ত্বং [১০]নীচঃ [১১]শশবন্মতঃ ॥ ১৬ ॥
স ত্বমিক্ষ্বাকু[১২]দায়াদং ক্ষিপন্নেবং ন বুধ্যসে ।
চক্ষুষোর্ব্বিষয়ে তস্য ন তাব[১৩]দবতিষ্ঠসে ॥ ১৭ ॥

১৩। লো-টী। নিঃশ্রেয়সে কল্যাণে কর্ম্মণি পরঃ অন্বিতো নিযুক্তঃ কশ্চন জনো নূনং তে তব নাস্তি। "পরঃ শত্রৌ পবঃ শ্রেষ্ঠে পরোঽন্যস্মিন্ পরোঽন্বিতে" ইতি নির্ঘণ্টঃ। "নিঃশ্রেয়সন্তু কল্যাণমোক্ষয়োঃ সঙ্করে পুমানি"তি কোষঃ ।

[ লো-টী ]। কামমাশ্বসেত্যাদি বাক্যমিদম্। এবমাত্মানং শশমিব।

কেহই তোমাকে এই নিন্দিত কর্ম্ম হইতে নিবারণ করিতেছেন না, নিশ্চয়ই এমন কোন ব্যক্তি নাই—যিনি তোমার কল্যাণকামী ॥ ১৩ ॥

ত্রিভুবনে তুমি ভিন্ন এমন কোন ব্যক্তি নাই, যে ব্যক্তি ইন্দ্র-পত্নী শচীদেবীর ন্যায় ধার্ম্মিক [ রামচন্দ্রের ]-পত্নী আমাকে মনে মনেও কামনা করিতে পারে ॥১৪॥

রাক্ষসাধম, তুই অপরিমিত-পরাক্রমশালী রামচন্দ্রের পত্নীকে এইরূপ ( কুৎসিত ) বাক্য বলিয়াছিস, [ অচিরেই ] তাঁহার সিদ্ধান্ত ( অর্থাৎ তদনুযায়ী কার্য্য ) দেখিতে পাইবি ॥ ১৫ ॥

যুদ্ধক্ষেত্রে মত্তহস্তী ও শশক যেমন সমান [ প্রতিদ্বন্দ্বী ] নহে, সেইরূপ মনে হয়, রামচন্দ্র হস্তীর ন্যায় এবং তুই অধম শশকের ন্যায় ॥ ১৬ ॥

সেই তুই ইক্ষ্বাকুবংশধরকে এইরূপ অবজ্ঞা করিতেছিস ; তাঁহার চক্ষুর অগোচরে আছিস, তাই [ ইহার ফল ] বুঝিতেছিস না ॥ ১৭ ॥

১। ছ 'তে ন জনঃ'। ২। থ 'রতঃ', দ 'পরম্'। ৩। ত 'মাং'। ৪। দ 'পত্নী-'। ৫। ঘ-ছ-ত-থ '-সাপ্যত'। ৬। ঘ-থ '-বর্চ্চসঃ'। ৭। ছ থ-দ '-বান্ মামিদং'। ৮। ঘ-ত 'নির্ণয়ম্'। ৯। ঘ 'রণে', ছ 'ভুবি'। ১০। দ '-চ শশ-'। ১১। থ '-বং স্মৃতঃ'। ১২। ঘ 'ক্ষিপ্রং প্রাপ্য ন', ছ 'কিমেবমবমন্যসে', ত 'ক্ষিপ্রমেবং ন', থ 'ক্ষিপ্রং প্রাপ্য বিনশ্যসি'। ১৩। দ '-বস্থি-'।

প্রমমাথোরসা কাংশ্চিদূরুভ্যামপরানপি।
১ ২
কেচিত্তস্যৈব নাদেন রাক্ষসা ন্যপতন্ ভুবি ॥ ১৩ ॥
৩
ততস্তেষ্ববসন্নেষু ভূমৌ নিপতিতেষু চ।
৪
তৎ সৈন্যমভবৎ সর্ব্বং ভয়োদ্বিগ্নং সমন্ততঃ ॥ ১৪ ॥
ভগ্নচক্রৈর্ব্বিমথিতৈ রথৈর্নিহতবাজিভিঃ।
৫
ভগ্ননীড়ধ্বজৈশ্ছত্রৈর্ভূ´শ্চকাশে সমন্ততঃ ॥ ১৫ ॥
৬
ততঃ প্রবৃদ্ধান্ বিনিহত্য রাক্ষসান্ মহাবলাংশ্চণ্ডপরাক্রমঃ কপিঃ।
৭ ৮
যুযুৎসুরন্যৈঃ পুনরেব রাক্ষসৈস্তদেব বীরোঽভিজগাম তোরণম্ ॥ ১৬ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে মন্ত্রিপুত্রবধো নাম একচত্বারিংশঃ সর্গঃ ॥ ৪১ ॥

কাহাকেও বক্ষের চাপে, কাহাকেও বা উরুদ্বয়ের চাপে বিদলিত করিলেন। কোন কোন রাক্ষস তাঁহার হুঙ্কারেই ভূপতিত হইল ॥ ১৩ ॥

তারপর তাহারা অবসন্ন হইয়া ভূতলে নিপতিত হইলে তাহাদের সমস্ত সৈন্য ভয়ে বিচলিত হইয়া চতুর্দ্দিকে ছড়াইয়া পড়িল ॥ ১৪ ॥

ভূতল চারিদিকে বিধ্বস্ত রথ ও ছত্রে শোভিত হইল—রথের চাকা ভাঙ্গিয়া গেল, বসিবার স্থান ও ধ্বজদণ্ড ভাঙ্গিয়া গেল এবং অশ্বসমূহ নিহত হইল ॥ ১৫ ॥

তারপর ভীষণপরাক্রমশালী বীর হনুমান্ বলবান্ বড় বড় রাক্ষসগণকে নিহত করিয়া অন্য রাক্ষসগণের সহিত যুদ্ধ করিবার ইচ্ছায় পুনরায় সেই দ্বারের অভিমুখে গমন করিলেন ॥ ১৬ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে মন্ত্রিপুত্রবধ-নামক ৪১শ সর্গ সমাপ্ত ॥ ৪১ ॥

১। ক-পুস্তকে ইদং পাদদ্বয়ং নাস্তি। ২। ঘ 'তত্রৈব পতিতা ভুবি'। ৩। ঘ 'সংপ-'। ৪। ঘ '-রাকুলং'। ৫। ত '-শ্চকাশে ভুঃ'। ৬। ঘ '-সো হরিঃ'। ৭। ধ-ছ '-স্তমেব'। ৮। থ '-রো নিজগাম'।

## ( ৪২ ) দ্বিচত্বারিংশঃ সর্গঃ

হতান্ মন্ত্রিসুতান্ শ্রুত্বা বানরেণ মহাত্মনা।
রাবণঃ [1]ক্ষুভিতাকারশ্চকার মতিমান্ মতিম্ ॥ ১ ॥
স বিরূপাক্ষযূপাক্ষৌ[2] দুর্দ্ধর্ষঞ্চ মহাবলম্।
প্রঘসং ভাসকর্ণঞ্চ পঞ্চ সেনাগ্রগামিনঃ[3] ॥ ২ ॥
সন্দিদেশ দশগ্রীবো [4]বীরান্ নয়বিশারদান্।
স চ[5] ক্রোধসমাবিষ্টো হনূমদ্‌গ্রহণং প্রতি ॥ ৩ ॥
যান্তু সেনাগ্রগাঃ শীঘ্রং[6] মহাবলপরাক্রমাঃ।
সবাজিরথমাতঙ্গাঃ স কপিঃ শাম্যতামিতি[7] ॥ ৪ ॥
যত্নেন খলু যোদ্ধব্যং[8] তমাসাদ্য মহাবলম্[9]।
কর্ম্ম চাপি সমাধেয়ং দেশকালনয়ক্ষমম্[10] ॥ ৫ ॥

মহাত্মা বানরকর্ত্তৃক মন্ত্রি-পুত্রগণ নিহত হইয়াছে, এই সংবাদ শ্রবণে বুদ্ধিমান্ রাবণ ক্ষুব্ধ হইয়া [ কর্ত্তব্য ] চিন্তা করিতে লাগিলেন ॥ ১ ॥

তিনি কোপান্বিত হইয়া বিরূপাক্ষ, যূপাক্ষ, মহাবীর দুর্দ্ধর্ষ, প্রঘস ও ভাসকর্ণ, এই পাঁচ জন বীর যুদ্ধ-বিশারদ সেনানীর প্রতি এই বলিয়া হনুমান্‌কে আক্রমণ করিবার আদেশ দিলেন—॥ ২-৩ ॥

"মহাবলশালী ও পরাক্রান্ত সেনানী সকল অশ্ব, রথ ও হস্তিসমভিব্যাহারে শীঘ্র গমন করিয়া সেই বানরকে দমন করুন ॥ ৪ ॥

মহাবলশালী বানরের নিকট উপস্থিত হইয়া যত্নের সহিত যুদ্ধ করিতে হইবে এবং দেশ, কাল ও নীতি অনুসারে কর্ম্ম করিতে হইবে ॥ ৫ ॥

১। খ 'কুপিতা-'। ২। ক '-পাখ্যৌ'। ৩। ছ-ত-দ '-ধায়িনঃ'। ৪। খ 'যুদ্ধ-'। ৫। ঘ-ছ-ত-দ 'তু'। ৬। ঘ 'ক্ষিপ্রং'। ৭। ত-থ 'শাস্ততা'। ৮। ছ-ত-দ '-ব্যমাসাদ্য হরিপুঙ্গবম্'। ৯। খ 'প্লবঙ্গমম্'। ১০। ত '-নয়ানয়ম্'।

ন হ্যহং তং কপিং মন্যে কর্ম্মভিঃ পরিতর্কয়ন্।
সর্ব্বথা সুমহদ্ভূতং[১] মহাবলপরাক্রমম্ ॥ ৬ ॥
বানরোঽয়মিতি জ্ঞাত্বা ন হি[২] মে শুধ্যতে[৩] মনঃ।
নৈবাহং[৪] তং কপিং মন্যে যথেয়ং[৫] প্রস্তুতা কথা।
ভবেদিন্দ্রেণ[৬] সৃষ্টোঽয়মস্মান্ প্রতি বিরুধ্যতা[৭] ॥ ৭ ॥
পন্নগা যক্ষগন্ধর্ব্বা দেবাশ্চ[৮] সমহর্ষয়ঃ[৯]।
নির্ঘাতাঃ[১০] সর্ব্বসৈন্যৈশ্চ[১১] সংগ্রামেষু[১২] পরাজিতাঃ ॥ ৮ ॥
নির্জ্জিতা হি ময়া দেবাঃ সমাসাদ্য মহারণে[১৩]।
তৈরবশ্যং বিধাতব্যং ব্যলীকং কিঞ্চিদেব নঃ ॥ ৯ ॥

৬। লো-টী। মহদ্ভূতং মহান্তং জন্তুম্।
৮-৯। লো-টী। সর্ব্বসৈন্যৈঃ সহ ময়া নির্জ্জিতাঃ। ব্যলীকমপ্রিয়ম্

তাহার কর্ম্মের দ্বারা বিচার করিলে আমি সর্ব্বপ্রকারে সুমহান্ এবং বলবান্ ও পরাক্রমশালী সেই প্রাণীকে বানর মনে করিতে পারি না ॥ ৬ ॥

'উহা বানর'—এই জানিয়া আমার মন পরিতৃপ্ত নহে; যেরূপ কথা প্রচারিত হইয়াছে, তাহাতে আমি তাহাকে কিছুতেই বানর বলিয়া মনে করিতে পারি না। ইন্দ্র আমাদের সহিত বিরোধিতা করিয়া উহাকে সৃষ্টি করিয়াছে ॥ ৭ ॥

পন্নগ, যক্ষ, গন্ধর্ব্ব, মহর্ষিগণ এবং দেবগণ নিখিল সৈন্যের সহিত বহির্গত হইলেও আমি তাহাদিগকে যুদ্ধে পরাজিত করিয়াছি ॥ ৮ ॥

আমি দেবতাদিগকে পাইয়া মহাযুদ্ধে পরাজিত করিয়াছি, তাহারা অবশ্যই আমাদের কোন অপ্রিয় কর্ম্ম করিবে ॥ ৯ ॥

১। ছ-ঙ-দ 'তহহদ্ভূতং', থ 'চ মহ-'। ২। ঘ ঙ 'যুধ্যেত হেলয়া', ছ 'শুধ্যতি মে মনঃ'। ৩। দ 'সিধ্যতে'। ৪। ঙ 'ন বাহং তং'। ৫। থ 'যথাসৌ'। ৬। দ 'তাব-'। ৭। থ 'বিরোধিনা'। ৮। ঘ-ছ '-শৈচব', দ 'দেবতাশ্চ'। ৯। অতঃ পরং ঙ পুস্তকে "সমেত্যাস্মদ্বিনাশায় কৃত্বা বা কামমাকৃতিঃ। সৃষ্টা... তস্মাৎ প্রযত্নেন যোধয়ধ্বং মহাবলাঃ ॥" ইত্যধিকম্। ১০। দ 'নিয়তাঃ'। ১১। ছ-থ-দ '-স্তেষু'। ১২। ছ-ঙ-থ-দ 'সংযুগেষু'। ১৩। ঘ-ঙ 'মহদ্বলম্', থ দ 'মহারণম্'।

১ ২ ৩
চরোঽয়ং নাত্র সন্দেহঃ স প্রসহ্য নিগৃহ্যতাম্।
হরিরিত্যেব নোপেক্ষ্যঃ কপিঃ ক্রূরপরাক্রমঃ ॥ ১০ ॥
৪
দৃষ্টা হি হরয়ঃ শীঘ্রা ময়া বিপুলবিক্রমাঃ।
৫
বালী চৈব সসুগ্রীবো হনূমাংশ্চ মহাকপিঃ।
৬
নীলঃ সেনাপতিশ্চৈব যে চান্যে তেম্বনন্তরাঃ ॥ ১১ ॥
৭ ৮
নৈষা তেষাং গতির্ভীমা ন তেজো ন পরাক্রমঃ।
৯
ন মতির্ন বলোৎসাহৌ ন রূপপরিকল্পনা ॥ ১২ ॥
১০ ১১
তে যূয়মপ্রমত্তা বৈ কপিরূপব্যবস্থিতম্।
১২
সত্ত্বং পরমমাস্থায় নিবারয়িতুমর্হথ ॥ ১৩ ॥

১০। লো-টী। প্রসহ্য সাবধানেন। যতোঽয়ং কপিঃ ক্রূরপরাক্রমঃ ইতি ভিন্নং বাক্যম্।

১১। লো-টী। শীঘ্রাঃ শীঘ্রগামিনঃ। "শীঘ্রং নলদচক্রাঙ্গে ক্লীবং দ্রুতগতৌ ত্রিষু" ইতি কোষঃ। যে চান্যে তেঽপি বলবত্তরাঃ বিপুলপরাক্রমা ইত্যর্থঃ। "যে চান্যে তেম্বনন্তরা" ইতি পাঠে তেষু বালিপ্রভৃতিষু ন বিদ্যতে অন্তরং ভেদো যেষাং তত্তুল্যা ইত্যর্থঃ।

১২। লো-টী। নৈষেতি। এষা গতিঃ সাগরলঙ্ঘনাদিভির্ভীমা ন ভবতীতি ন, অপি তু ভবত্যেব। এবং সর্ব্বত্র। বলং শরীরবলং তদ্যুক্ত উৎসাহো যুদ্ধশক্তিঃ।

ঐ বানর যে চর, এ বিষয়ে সন্দেহ নাই। উহাকে বলপ্রয়োগে বন্ধন কর; ভীষণ-পরাক্রমশালী বানর, 'বানর' বলিয়া উপেক্ষণীয় নহে ॥ ১০ ॥

কারণ, আমি সুগ্রীবের সহিত বালী, কপিশ্রেষ্ঠ হনুমান্, সেনাপতি নীল এবং তাহাদের মত অন্যান্য শীঘ্রগামী ও অতিশয় বলবান্ বানর দেখিয়াছি ॥ ১১ ॥

এই ভীষণ গতি, এই তেজ, এই পরাক্রম, এই বুদ্ধি, এই বল, এই উৎসাহ এবং এই রূপপরিকল্পনা—এ সকল তাহাদের নহে ॥ ১২ ॥

অতএব, এই বানররূপে অবস্থিত দূতকে তোমাদের সাবধানে অত্যন্ত বলপ্রয়োগে নিবারণ করিতে হইবে ॥ ১৩ ॥

১। দ 'বানরো'। ২। থ 'প্রতিগৃহ্য', সংপ্রগৃহ্য'। ৩। ঘ-ছ 'প্রগৃহ্য'। ৪। থ 'শূরাঃ'। ৫। ঘ-ছ 'হি সুগ্রী-'। ৬। ক 'বলবত্তরাঃ'। ৭। দ 'নৈবং'। ৮। ঘ-ত '-স্তর্ক্যা'। ৯। থ '-সাহো'। ১০। ঘ-ছ-দ '-ত্তাশ্চ'। ১১। ছ-ত-থ-দ '-পং ব্যব-'। ১২। থ 'শূরত্বং মহদা-'।

তস্মাদস্য[১] মহোৎসাহৈরপ্রমত্তৈরুদায়ুধৈঃ।
সর্ব্বৈরেব সমর্থৈশ্চ[২] ভবিতব্যমসংশয়ম্[৩] ॥ ১৪ ॥
কামং লোকাস্ত্রয়ঃ সেন্দ্রাঃ সসুরাসুরদানবাঃ।
ভবতামগ্রতঃ স্থাতুং ন পর্য্যাপ্তা রণাজিরে[৪] ॥ ১৫ ॥
তথাপি তু[৫] নয়জ্ঞানে জয়ঞ্চ[৬] পরিরক্ষতা[৭]।
রক্ষিতব্যা[৮] প্রযত্নেন যুদ্ধে সিদ্ধির্হি[৯] চঞ্চলা ॥ ১৬ ॥
তে স্বামিবচনং মূর্দ্ধ্না[১০] প্রতিগৃহ্য মহাবলাঃ।
সমুৎপেতুর্ম্মহাবেগা[১১] হুতাগ্নিসমবর্চ্চসঃ[১২] ॥ ১৭ ॥
রথৈর্ম্মত্তৈশ্চ মাতঙ্গৈর্ব্বাজিভিশ্চ মহাবলৈঃ[১৩]।
শস্ত্রৈশ্চ বিবিধাকারৈরুপেতাঃ[১৪] প্রযযুস্তদা ॥ ১৮ ॥

১৪। লো-টি। অস্য সম্বন্ধে অপ্রমত্তৈর্ভবিতব্যমিত্যন্বয়ঃ

১৫। লো-টী। ন পর্য্যাপ্তা ন শক্তাঃ।

১৬। লো-টী। সিদ্ধিঃ রক্ষিতব্যা, যতঃ সা চঞ্চলা।

সুতরাং উহার বিষয়ে সকলকে অত্যন্ত উৎসাহসম্পন্ন, সাবধান, উদ্যতাস্ত্র ও কর্ম্মদক্ষ হইতে হইবে, সন্দেহ নাই ॥ ১৪ ॥

যদিও ইন্দ্র, দেবতা, দৈত্য ও দানবগণের সহিত [ সমগ্র ] ত্রিভুবন, যুদ্ধক্ষেত্রে আপনাদের সম্মুখে অবস্থান করিতে সমর্থ নহে, তথাপি নীতিশাস্ত্রের অভিজ্ঞতায় স্বীয় উৎকর্ষ রক্ষা করিতে হইলে অস্থিরা রণশ্রীকে যত্নের সহিত রক্ষা করিতে হইবে ॥ ১৫-১৬ ॥

আহুতিযুক্ত অগ্নির ন্যায় দীপ্তিশালী ( তেজস্বী ) সেই মহাবীরগণ প্রভুর আদেশ শিরোধার্য্য করিয়া মহাবেগে লম্ফ প্রদান করিল ॥ ১৭ ॥

তখন তাহারা রথ, মত্ত হস্তী, বলবান্ অশ্ব ও নানাপ্রকার শস্ত্রে সজ্জিত হইয়া প্রস্থান করিল ॥ ১৮ ॥

---

১। ঘ-ঙ-ঘ '-দস্ত'। ২। থ 'সংযতৈশ্চ'। ৩। থ '-য়ঃ'। ৪। ঘ '-ঙ্গনে' ৫। ঙ 'তুল্যযুক্তেন'। ৬। ঘ 'বিজয়ী চ বিবক্ষতা'। ৭। দ '-রক্ষিতা'। ৮। ঘ-ঙ '-তব্যং'। ৯। থ '-দ্ধিস্তু'। ১০। ঘ '-শূরাঃ'। ১১। ঙ '-পত্য মহা-'। ১২। ঙ '-গ্নিমিব সর্ব্বশঃ', থ '-গ্নেরিব সর্ব্বশঃ'। ১৩। ঘ '-শূরৈঃ'। ১৪। থ '-রৈঃ প্রযযুঃ সংযুতাস্তদা'।

তততস্তে দদৃশুর্ভীমং[১] দীপ্যমানং মহাকপিম্[২] ।
রশ্মিমন্তমিবাদিত্যং[৩] স্বতেজোরশ্মিমালিনম্ ॥ ১৯ ॥
তোরণস্থং[৪] মহাবেগং[৫] মহাসত্ত্বং মহাবলম্ ।
মহামতিং[৬] মহোৎসাহং[৭] মহাকায়[৮]পরাক্রমম্ ॥ ২০ ॥
তং সমীক্ষ্যাথ[৯] তে সর্ব্বে দিক্ষু সর্ব্বাস্ববস্থিতাঃ ।
তীক্ষ্ণৈঃ প্রহরণৈর্ভীমৈ[১০]রভিপেতুঃ সহস্রশঃ ॥ ২১ ॥
তস্য পঞ্চায়সাংস্তীক্ষ্ণান্ শিতান্[১১] পঞ্চমুখাংস্ততঃ ।
শিরস্যুৎপলপত্রাভান্[১২] দুর্দ্ধর্ষঃ সংন্যবেশয়ৎ ॥ ২২ ॥
ততঃ স বীরো দুর্দ্ধর্ষঃ[১৩] সরথঃ সজ্যকার্ম্মুকঃ ।
কিরন্ শরশতৈস্তী[১৪]ক্ষ্ণৈরভিপেদে[১৫] মহাকপিম্ ॥ ২৩ ॥

১৯। লো-টী। স্বম্ অসাধারণং যৎ তেজঃ পরাক্রমঃ তদেব রশ্মিস্তদ্বন্তম্ ।
২৩। লো-টী। অভিপেদে অভিমুখং জগাম ।

তারপর তাহারা স্বীয় তেজোরূপ কিরণমালায় মণ্ডিত রশ্মিমান্ সূর্য্যের ন্যায় উজ্জ্বলকান্তি ভীমকায় বিশাল বানরকে দেখিতে পাইল ॥ ১৮ ॥

সেই বানর (হনূমান্) দ্বারদেশে অবস্থিত, বেগবান্ তেজস্বী ও অতিশয় বলশালী। তিনি বুদ্ধিমান্, অত্যন্ত উদ্যোগী, বিশালকায় ও মহাপরাক্রমশালী ॥ ২০ ॥

তারপর তাঁহাকে দেখিয়া তাহারা সকলে সকল দিকে অবস্থিত হইয়া সহস্র সহস্র তীক্ষ্ণ ও ভীষণ অস্ত্র লইয়া ধাবিত হইল ॥ ২১ ॥

তারপর 'দুর্দ্ধর্ষ' হনুমানের মস্তকে উৎপলপত্রসদৃশ লৌহনির্ম্মিত পাঁচটী শর বিদ্ধ করিল ॥ ২২ ॥

তারপর সেই বীর 'দুর্দ্ধর্ষ' ধনুকে জ্যা আরোপণ করিয়া শত শত তীক্ষ্ণ শর নিক্ষেপ করিতে করিতে রথারোহণে হনুমানের দিকে ধাবিত হইল ॥ ২৩ ॥

---

১। ঘ '-র্ঘোরং'। ২। ঘ 'মহাহরিম্', দ 'প্লবঙ্গমম্'। ৩। ত '-বন্ত-'। ৪। ছ-ত-ঘ '-সত্ত্বং'। ৫। ছ-ত-ঘ 'মহাবেগং'। ৬। ত 'মহাকায়ং', থ 'মহাত্মানং'। ৭। ঘ-ত 'মহোৎসাহ-'। ৮। ছ '-কায়ং মহাকপিম্'। ৯। ছ '-ক্ষ্য তু'। ১০। ছ-ঘ '-র্ঘোরৈঃ-'। ১১। ঘ-ছ 'শিতান্ পীতান্ ভয়াবহান্', ত-থ-দ 'সিত-পীতান্ ভয়াবহান্'। ১২। দ '-ভান্ বাণান্'। ১৩। ঘ-থ 'বলবান্'। ১৪। দ '-ন্দন্ তং'। ১৫। ঘ '-হরিম্'।

ভূয়শ্চাচ্ছাদয়ামাস[১] শরজালেন সর্ব্বতঃ।
বৃষ্টিভিঃ স নিদাঘান্তে জীমূত ইব পর্ব্বতম্ ॥ ২৪ ॥

তাড্যমানস্ততস্তেন দুর্দ্ধর্ষেণানিলাত্মজঃ।
চকার নিনদং ঘোরং ব্যবর্দ্ধত চ বানরঃ[২] ॥ ২৫ ॥

স দূরাৎ[৩] সহসোৎপত্য দুর্দ্ধর্ষস্য রথে কপিঃ[৪]।
নিপপাত মহাবেগো বিদ্যুদ্রাশির্গিরাবিব[৫] ॥ ২৬ ॥

ততঃ প্রমথিতং সাশ্বং[৬] রথং ভগ্নাক্ষকূবরম্।
বিহায় ন্যপতদ্ভূমৌ দুর্দ্ধর্ষঃ ক্ষীণজীবিতঃ ॥ ২৭ ॥

তং বিরূপাক্ষযূপাক্ষৌ[৭] দৃষ্ট্বা নিপতিতং ভুবি।
উৎপেততুঃ সুসংক্রুদ্ধৌ কূটমুদ্‌গরধারিণৌ[৮] ॥ ২৮ ॥

---

২৭। লো-টী। ভগ্নোঽক্ষশ্চক্রং কূবরশ্চ যুগন্ধরো যস্য তম্।

২৮। লো-টী। কূটমুদ্গরধারিণৌ লোহমুদ্গরধারিণৌ।

---

গ্রীষ্মাবসানে মেঘ যেমন বৃষ্টিদ্বারা পর্ব্বতকে আচ্ছন্ন করে, সেইরূপ 'দুর্দ্ধর্ষ' শরজালে পুনরায় [ হনুমান্‌কে ] সর্ব্বতোভাবে আচ্ছাদিত করিল ॥ ২৪ ॥

তারপর সেই দুর্দ্ধর্ষকর্ত্তৃক প্রহৃত হইয়া পবন-নন্দন হনুমান্ ভীষণ গর্জ্জন করিতে করিতে বর্দ্ধিত হইতে লাগিলেন ॥ ২৫ ॥

বিদ্যুদ্-রাশি যেমন মহাবেগে পর্ব্বতের উপর পতিত হয়, হনুমান্ সেইরূপ প্রবলবেগে সহসা লাফাইয়া দুর্দ্ধর্ষের রথে পড়িলেন ॥ ২৬ ॥

অশ্বের সহিত রথ বিদলিত হইল, রথের চক্র ও কূবর ( অর্থাৎ যুগদণ্ড স্থাপনের স্থান ) ভাঙ্গিয়া গেল, ক্ষীণপ্রাণ 'দুর্দ্ধর্ষ' রথ পরিত্যাগ করিয়া ভূতলে পতিত হইল ॥ ২৭ ॥

তাহাকে ভূপতিত দেখিয়া বিরূপাক্ষ ও যূপাক্ষ লৌহমুদ্গর লইয়া লাফাইয়া পড়িল ॥ ২৮ ॥

---

১। ঘ 'পুন-', খ 'ভুব-'। ২। ঘ 'স', দ 'মহাকপিঃ'। ৩। ঘ-ছ 'রোষাৎ'। ৪। খ 'হরিঃ'। ৫। ত 'বিদ্যুদস্তগিরাবিব', খ 'বজ্রমাশু গিরাবিব', ক-দ 'বিদ্যুদাশু গিরাবিব'। ৬। ছ '-ত্তাখক', খ '-ত্তাক্ষক', দ '-তাংস্তাংশ্চ রথভগ্নাক্ষ কূবরম্'। ৭। খ 'যূপাক্ষবিরূপা-'। ৮। ঘ-খ 'শূল-'।

স তাভ্যাং সহসোৎপত্য তোরণস্থো মহাকপিঃ।
[১]মুদ্‌গরাভ্যাং মহাতেজা [২]বক্ষস্য[৩]ভিহতো ভৃশম্ ॥ ২৯ ॥
তয়োর্বেগবতোর্বে[৪]গং নিহত্য [৫]স মহাকপিঃ।
নিপপাত [৬]পুনর্ভূমৌ সুপর্ণসমবিক্রমঃ ॥ ৩০ ॥
[৭]স তালবৃক্ষমুৎপাট্য [৮]প্রসহ্য কপিকু[৯]ঞ্জরঃ।
তাবুভৌ রাক্ষসৌ ঘোরৌ জঘানাম[১০]র্ষচোদিতঃ ॥ ৩১ ॥
ততস্তৌ নিহতৌ দৃষ্ট্বা বানরেণ মহা[১১]বলৌ।
[১২]অভীয়ায় মহাতেজা বিক্রম্য প্রঘসো [১৩]হরিম্ ॥ ৩২ ॥
ভাসকর্ণশ্চ সং[১৪]ক্রুদ্ধঃ শূলমাদায় [১৫]সত্বরম্।
[১৬]একং তং কপিশার্দ্দূলমুভৌ সমভিপেততুঃ ॥ ৩৩ ॥

৩০। লো-টী। তয়োর্মুদ্গরয়োর্ব্বেগং নিহত্য পরিঘেণেতি শেষঃ।

তাহারা উভয়ে লাফাইয়া তোরণোপরি অবস্থিত তেজস্বী কপিশ্রেষ্ঠ হনুমানের বক্ষে মুদ্‌গর দুইটীর দ্বারা ভীষণ আঘাত করিল ॥ ২৯ ॥

কপিশ্রেষ্ঠ হনুমান্ বেগবান্ মুদ্‌গর দুইটীর বেগ প্রতিহত করিয়া পুনরায় গরুড়ের ন্যায় বিক্রমে ভূতলে নিপতিত হইলেন ॥ ৩০ ॥

সেই কপিশ্রেষ্ঠ কোপবশে বেগে তালবৃক্ষ উৎপাটিত করিয়া সেই ভীষণ রাক্ষসদ্বয়কে বধ করিলেন ॥ ৩১ ॥

তারপর বানরকর্ত্তৃক সেই মহাবীরদ্বয় নিহত হইল দেখিয়া তেজস্বী 'প্রঘস' বিক্রম-প্রকাশপূর্ব্বক হনুমানের সম্মুখীন হইল ॥ ৩২ ॥

'ভাসকর্ণ'ও ক্রুদ্ধ হইয়া সত্বর শূল গ্রহণ করিল, তাহারা উভয়ে সেই এক হনুমান্‌কে আক্রমণ করিল ॥ ৩৩ ॥

১। থ 'নিপপাত'। ২। থ 'বেগো'। ৩। ঘ-ত 'ভৃশং বেগেন তাড়িতঃ', থ 'বক্ষস্থন্তি (?) হতো ভৃশম্'। ৪। ঘ-ছ 'সন্নিহত্য'। ৫। দ 'সহসা কপিঃ'। ৬। দ 'তদা'। ৭। ত 'স্বপানি-', ছ-থ-দ 'স শাল-'। ৮। থ 'প্রহস্ত'। ৯। ঘ '-পুঙ্গবঃ'। ১০। দ '-নোদিতঃ'। ১১। ক '-বলীয়সা'। ১২। গ 'অতিবীর্য্যো'। ১৩। ঘ 'বলী'। ১৪। ঘ-ত 'মেধাবী'। ১৫। ক 'সত্বরম্'। ১৬। ত 'এবন্তু'।

পট্টিশেন খরাগ্রেণ[১] প্রঘসঃ প্রত্যবিধ্যত[২]।
ভাসকর্ণশ্চ শূলেন রাক্ষসো[৩] হরিমুত্তমম্[৪] ॥ ৩৪ ॥
স তাভ্যাং বিক্ষতৈর্[৫]গাত্রৈঃ ক্ষতজার্দ্রতনূরুহঃ।
শুশুভে[৬] বানরশ্রেষ্ঠো বালসূর্য্য[৭] ইবোদিতঃ ॥ ৩৫ ॥
অথোৎপাট্য[৮] গিরেঃ শৃঙ্গং সমৃগব্যালপাদপম্[৯]।
জঘান হনুমান্ বীরো রাক্ষসৌ কপিকুঞ্জরঃ[১০] ॥ ৩৬ ॥
ততস্তেষ্ববসন্নেষু সেনাপতিষু পঞ্চসু।
বলং তদবশেষন্তু[১১] নাশয়ামাস বানরঃ ॥ ৩৭ ॥
অশ্বৈরশ্বান্ গজৈর্নাগান্[১২] যোধৈর্যোধান্ রথৈ রথান্।
স কপিঃ সূদয়ামাস সহস্রাক্ষ ইবাসুরান্ ॥ ৩৮ ॥

৩৪। লো-টী। খরাগ্রেণ তীক্ষ্ণাগ্রেণ। 'ক্ষুরাগ্রেণে'ত্যপি ক্বচিৎ পাঠঃ।

পঞ্চসেনাপতিবধঃ ॥ ৪২ ॥

'প্রঘস' তীক্ষ্ণাগ্র পট্টিশদ্বারা ও রাক্ষস 'ভাসকর্ণ' শূলদ্বারা কপিরাজ হনুমান্‌কে বিদ্ধ করিতে লাগিল ॥ ৩৪ ॥

তাহারা বানরশ্রেষ্ঠ হনুমানের গাত্র ক্ষত-বিক্ষত করিল, লোমাবলী রক্তাক্ত হওয়ায় হনুমান্ উদিত প্রাতঃসূর্য্যের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥ ৩৫ ॥

অনন্তর বানরশ্রেষ্ঠ বীর হনুমান্ পশু, সর্প ও বৃক্ষ-সমন্বিত এক পর্ব্বতশৃঙ্গ উৎপাটিত করিয়া রাক্ষসদ্বয়কে নিহত করিলেন ॥ ৩৬ ॥

তারপর সেই পাঁচজন সেনাপতি অবসন্ন হইলে হনুমান্ অবশিষ্ট সৈন্য সংহার করিলেন ॥ ৩৭ ॥

ইন্দ্র যেমন অসুরদিগকে নিহত করিয়াছিলেন, সেই বানর সেইরূপ অশ্ব-দ্বারা অশ্ব, হস্তী দ্বারা হস্তী, যোদ্ধা দ্বারা যোদ্ধা এবং রথদ্বারা রথসমূহ বিধ্বংসিত করিলেন ॥ ৩৮ ॥

১। ছ-দ 'ক্ষুরগ্রেণ'। ২। ঘ-ছ 'প্রত্যবেদয়ৎ'। ৩। ক '-সৌ'। ৪। ঘ-ত-দ '-পুঙ্গবম্'। ৫। ঘ-চ-ত 'বিক্ষতৈ-'। ৬। ছ '-রঃ শ্রে-'। ৭। ঘ 'নব-'। ৮। ঘ '-পাত্য'। ৯। ত 'শক্রসৈন্যভয়ঙ্করম্'। ১০। ঘ '-সত্তমঃ'। ১১। দ '-মন্তং'। ১২। ক '-র্গজান্'।

[1]হতৈর্নাগৈস্তুরঙ্গৈশ্চ ভগ্নৈস্তৈশ্চ মহারথৈঃ।
রাক্ষসৈশ্চাভবদ্ [2]ভূমির্দু[3]র্গমার্গা সমন্ততঃ ॥ ৩৯ ॥

ততঃ ক[4]পিস্তান্ ধ্বজিনী[5]পতীন্ রণে
নিহত্য [6]বীরান্ বলবান্ [7]সবান্ধবান্।
তদেব বীরোঽভিজগাম তোরণং
[8]কৃতক্ষণঃ কাল ইব প্রজাক্ষয়ে ॥ ৪০

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে পঞ্চসেনাপতিবধো নাম দ্বিচত্বারিংশঃ সর্গঃ ॥ ৪২ ॥

সেই সকল ভগ্ন বিশাল রথ এবং নিহত হস্তী, অশ্ব ও রাক্ষসে চতুর্দ্দিকে ভূপথ দুর্গম হইয়া উঠিল ॥ ৩৯ ॥

তারপর হনুমান্ বান্ধবগণের সহিত সেই বলশালী, বীর সেনাপতিগণকে যুদ্ধে নিহত করিয়া প্রজানাশে প্রাপ্তাবসর যমের ন্যায় সেই দ্বারের অভিমুখে গমন করিলেন ॥ ৪০ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে পঞ্চসেনাপতিবধ-নামক ৪২শ সর্গ সমাপ্ত ॥ ৪২ ॥

* ১। ছ 'হতৈর্নাগৈশ্চ তুরগৈর্ভগ্নৈশ্চৈব চ পাদপৈঃ', ত 'হতৈর্নাগৈশ্চ তুরগৈর্ভগ্নৈশ্চৈব মহারথৈঃ, তৈর্নাগৈশ্চ তুরঙ্গৈশ্চ ভগ্নৈশ্চৈব'। ২। থ '-র্বৃদ্ধমা-'। ৩। ত-ঘ '-র্গাং'। ৪। ত-থ-দ '-পিঃ স ধ্ব-'। ৫। থ '-পণান্'। ৬। ঘ-ছ 'সব্বান্'। ৭। ছ 'সবাহনান্'। ৮। ঘ-ছ 'কৃতঃ ক্ষণঃ', দ 'কৃতক্ষণং'।

## ( ৪৩ ) ত্রিচত্বারিংশঃ সর্গঃ

স পঞ্চ সেনাধিকৃতান্ হনূমতা হতান্[১] রণে সানুচরান্ সবান্ধবান্।
নিশম্য রাজা সমরে[২] মহোৎসুকং কুমারমক্ষং প্রসমৈক্ষতাথ বৈ ॥ ১ ॥
স তস্য দৃষ্ট্যা প্রসভং প্রচোদিতঃ প্রতাপবান্ কাঞ্চনচিত্রকার্ম্মুকঃ।
সমুৎপপাতাশু[৩] সদস্যদীরিতো দ্বিজাতিমুখ্যৈরিব[৪] হব্যবাহনঃ ॥ ২ ॥
ততস্তপঃসঞ্চয়সংগ্রহার্জ্জিতং[৫] প্রতপ্তজাম্বূনদজাল[৬]চক্রকম্[৭]।
পতাকিনং[৮] রত্নবিভূষিতধ্বজং মহাজবাষ্টা[৯]শ্বসমাধিসংবৃতম্ ॥ ৩ ॥
সুরাসুরাধৃষ্যমসঙ্গচারিণং রবিপ্রভং ব্যোমচরং সমাহিতম্।
সতূণ[১০]মিষ্টাসিনিবদ্ধসংগ্রহং যথাক্রমাবেশিতশক্তিতোমরম্[১১] ॥ ৪ ॥
বিরাজমানং পরিপূর্ণচন্দ্রকং সহেমজালং শশিসূর্য্যবর্চ্চসম্।
স[১২] বদ্ধতূণঃ[১৩] স্বরথং[১৪] সমাস্থিতঃ[১৫] সংনির্জ্জগামামরতুল্যবিক্রমঃ ॥ ৫ ॥

১। লো টী। প্রসমীক্ষত প্রসমৈক্ষত, ক্বচিত্তথৈব পাঠঃ।

২। লো-টী। তস্য দৃষ্ট্বা তস্যাভিপ্রায়ং জ্ঞাত্বা পশ্চাৎ তেন প্রচোদিতং প্রসভং তদৈব সমুৎপপাত উত্থিতঃ।

৩-৫। লো-টী। স স্বরথং ব্যবস্থিতঃ আরূঢ়ঃ; ততশ্চ নির্জ্জগামেতি তৃতীয়েনান্বয়ঃ। তং বিশিনষ্টি—'তপ' ইত্যাদি। তপঃসঞ্চয়স্য সংগ্রহঃ সমাহৃতিঃ সমূহ ইতি যাবৎ,—

অনুচর ও বান্ধবগণের সহিত পাঁচ জন সেনাপতি যুদ্ধে হনূমান্ কর্ত্তৃক নিহত হইয়াছে শুনিয়া রাজা রাবণ যুদ্ধে উৎসুক কুমার অক্ষের প্রতি দৃষ্টিপাত করিলেন ॥ ১ ॥

কুমার অক্ষ তেজস্বী, তাহার ধনুক সুবর্ণচিত্রিত; সে তাঁহার দৃষ্টিদ্বারা আদিষ্ট হইয়া যজ্ঞে শ্রেষ্ঠ ব্রাহ্মণ কর্ত্তৃক উদ্দীপিত অগ্নির ন্যায় সবেগে উত্থিত হইল ॥ ২ ॥

তারপর সে [ পৃষ্ঠদেশে ] তূণীর বন্ধনপূর্ব্বক স্বীয় রথপতাকাযুক্ত রথে আরোহণ করিয়া দেবতার ন্যায় বিক্রমে বহির্গত হইল। সে বহু তপস্যার ফলে ঐ রথটি লাভ করিয়াছিল; উহার চক্র উজ্জ্বল সুবর্ণনির্ম্মিত, ধ্বজদণ্ড রত্নমণ্ডিত,

১। ছ-ত-দ 'নিপাতিতান্ হনূমতা সানু-'। ২। ঘ-ছ-ত দ 'সমরোৎসবোৎসুকং'। ৩। ঘ-ছ '-স্তাহ্। ৪। অতঃপরং ক-পুস্তকে "ততো মহদ্বালদিবাকরপ্রভং প্রতপ্তজাম্বূনদজালসংবৃতম্। রথং সমাস্থায় যযৌ স বীর্য্যবান্ মহারথস্তং প্রতি বানরর্ষভম্ ॥" ইত্যধিকম্। ৫। ঘ-ত '-র্চ্চিতম্'। ৬। ত '-চিত্রজালকম্'। ৭। ক '-চক্রকম্', ত '-সংবৃতম্', দ '-কার্ম্মুকম্'। ৮। দ 'চন্দ্র-'। ৯। থ '-জবৈরশ্ববরৈশ্চ যোজিতম্'। ১০। ঘ-ত 'সতূনদৃষ্টাগ্নিনিবদ্ধ-', ছ-দ 'সতূণমস্ত্রাসি-', থ 'সতূর্ধাশস্ত্রাসি-'। ১১। ঘ-ছ '-তোরণম্। ১২। দ 'সুবদ্ধতূণং'। ১৩। থ 'তূণং'। ১৪। ছ-ঘ 'সুরথং'। ১৫। থ দ 'ব্যবস্থিতঃ।

ততো হরিং তং প্রসমীক্ষ্য গর্ব্বিতং গতশ্রমং শক্রপরাজয়োচিতম্।
অপেক্ষমাণঃ সমুদীর্ণমানসো বিচিত্রবাণং জগৃহে তদা ধনুঃ ॥ ৬ ॥

স তস্য বীরঃ কপিসত্তমস্য সুবর্ণপুঙ্খান্ সবিষানিবোরগান্।
শরানথো মূর্দ্ধ্নি সমাহিতস্তদা নিবেশয়ামাস নিশাচরাত্মজঃ ॥ ৭ ॥

স তৈঃ শরৈর্মূর্দ্ধ্নি সুসংনিপাতিতৈশ্চকার নাদং ঘননাদসন্নিভম্।
মহাকপিঃ সংযতি রাক্ষসার্দ্দিতঃ ক্ষণং ক্ষরচ্ছোণিতদিগ্ধলোচনঃ ॥ ৮ ॥

তেনার্জ্জিতম্। প্রতপ্তজাম্বুনদজালস্য সমূহস্য চন্দ্রা যস্মিন্ তম্। "প্রতপ্তজাম্বূনদজাতচন্দ্রকম্" ইতি ক্বচিৎ পাঠঃ। মহাজবানামষ্টানামশ্বানাং সমাধিনা সমর্থনেন সামর্থ্যেন সংবৃতম্। "সমাধির্না সমর্থনে" ইতি কোষঃ। অতঃ সুরাসুরাধৃষ্যম্। অসঙ্গোঽপ্রতিবন্ধঃ স যথা ভবতি তথাচারিণম্। অপ্রতিহতগতিমিত্যর্থঃ। 'অশঙ্কচারিণ'মিত্যপি পাঠঃ। সমাহিতং সম্যক্ সমীচীনমাহিতমুপস্থিতম্। ইষ্টাসেঃ পূজিতখড়্গাস্য নিবন্ধে বন্ধনে সম্যক্ গ্রহ আগ্রহো যস্মিন্ তম্। পরিপূর্ণাশ্চন্দ্রা রজতচন্দ্রা যত্র তম্। হেমজালেন স্বর্ণগবাক্ষেণ সহ বর্ত্তমানম্।

৬। লো-টী। ঊর্জ্জিতং বলবত্তরং সন্ধিরার্ষঃ। শক্রপরাজয়োচিতং যোগ্যং ধনুরপেক্ষমাণস্তদ্ধনুর্জগৃহে জগ্রাহ। সমুদীর্ণং সম্যগুদীর্ণং বিদীর্ণং শত্রোর্মানসং যেন সঃ।

৮। লো-টী। রাক্ষসার্দ্দিতোঽপি ক্ষণমুৎসবং যথা ভবতি তথা নাদং চকার।

উহা আটটি বেগবান্ অশ্বশক্তিসমন্বিত, দেবতা ও অসুরগণের অনাক্রমণীয়, আকাশচারী, সূর্য্যের ন্যায় অসংসক্ত ভাবে (অর্থাৎ শূন্যে) সঞ্চরণ করিতে সক্ষম, এবং তূণযুক্ত; অভিলষিত সমস্ত অস্ত্র উহাতে সংগৃীত রহিয়াছে, শক্তি ও তোমর যথাক্রমে সমাবেশিত রহিয়াছে, তাহা পরিপূর্ণ চন্দ্রমণ্ডলের ন্যায় বিরাজমান, তাহার প্রভা চন্দ্র ও সূর্য্যের ন্যায় এবং তাহা সুবর্ণময়-গবাক্ষযুক্ত ॥ ৩-৫ ॥

তারপর সেই কুমার তখন সেই শক্রপরাজয়ে অভ্যস্ত শ্রান্তিবিহীন গর্ব্বিত বানরকে দেখিয়া হৃষ্টচিত্তে প্রতীক্ষা করিতে করিতে বিচিত্রবাণযুক্ত ধনুঃ গ্রহণ করিল ॥ ৬ ॥

অনন্তর রাক্ষসনন্দন বীর অক্ষ সমাহিত হইয়া বানরশ্রেষ্ঠ হনুমানের মস্তকে বিষধর সর্পের ন্যায় সুবর্ণময়-পুঙ্খযুক্ত শরসমূহ বিদ্ধ করিতে লাগিল ॥ ৭ ॥

মহাকপি হনুমান্ সেই শরসমূহ মস্তকোপরি নিপতিত হওয়ায় মেঘগর্জ্জনের ন্যায় গর্জ্জন করিয়া উঠিলেন, তিনি যুদ্ধে ক্ষণকাল রাক্ষস কর্ত্তৃক পীড়িত হইলেন, ক্ষরিত রক্তধারায় তাঁহার নয়ন সিক্ত হইল ॥ ৮ ॥

১। ছ 'ততঃ কপীন্দ্রং প্রসমীক্ষ্য সোঽর্জ্জিতম্। ২। ঘ-ছ-ত 'গর্জ্জিতং'। ৩। ঘ-ছ 'সুপর্ণ-'। ৪। ছ 'মূর্দ্ধনি সন্নিপা-'। ৫। ঘ থ 'নিপাতিতৈস্তদা', দ 'ভৃশং নিপা-'।

নবোদিতাদিত্যনিভঃ স[১] খেচরন্ ভুজোরুবিক্ষেপ[২]সুঘোরদর্শনঃ।
সমুৎপপাতা[৩]শু নভো মহাকপির্ভুজোরুবেগৈঃ পরিতর্জ্জয়ন্নিব ॥ ৯ ॥
সমুৎপতন্তং[৪] তমভিদ্রবদ্বলী স রাক্ষসেন্দ্রস্য সুতঃ প্রতাপবান্।
রথী হরিশ্রেষ্ঠ[৫]তরং কিরন্ শরৈঃ পয়োধরঃ শৈলমিবা[৬]শু বৃষ্টিভিঃ ॥১০ ॥
স তান্ শরাংস্তস্য কপির্ব্বিমো[৭]চয়শ্[৮]চচার বীরঃ পথি বায়ুসেবিতে।
শরান্তরে মারুতবন্মনোজবশ্চলাচল[১০]ঃ সংযতি চণ্ডবিক্রমঃ ॥ ১১ ॥
তমাত্তবাণাসনমাহবপ্রিয়ং সমাপতন্তং নিশিতৈঃ শরোত্তমৈঃ।
অবেক্ষ্য সোঽক্ষং মনসা[১১] চ চক্ষুষা জগাম চিন্তামথ মারুতাত্মজঃ ॥ ১২ ॥

১০। লো-টী। অভিদ্রবৎ অভ্যদ্রবৎ।

১১। লো-টী। শরান্তরে শরমধ্যে চলাচলঃ অন্তরে চলঃ সকম্পো বাহ্যেঽকম্পঃ। যদ্বা, চলশ্চঞ্চলোঽপ্যচলঃ পর্ব্বত ইব। চলাচলশ্চঞ্চলঃ। "পারিপ্লবং চ ধীবাশ্চলাচলং চঞ্চলং চ কথয়ন্তী"তি রত্নমালা।

১২। লো-টী। মনসা চিন্তাং জগাম, ন চক্ষুষা, চক্ষুর্ধা তু হৃষ্ট এবাভবদিত্যর্থঃ।

মহাকপি হনুমান্ গুরুতর ভুজবেগে তর্জ্জন করিতে করিতেই যেন সত্বর আকাশে উত্থিত হইলেন, তিনি আকাশে নবোদিত আদিত্যের ন্যায় বিচরণ করিতে লাগিলেন। বাহু এবং উরু বিক্ষেপ করিতে থাকায় তাঁহার আকৃতি ভয়াবহ হইয়া উঠিল ॥ ৯ ॥

বানরশ্রেষ্ঠ হনুমান্ [ আকাশে ] উত্থিত হইলে, সেই বলবান্ প্রতাপশালী রাক্ষসরাজ-পুত্র তৎক্ষণাৎ মেঘ যেমন বৃষ্টিদ্বারা পর্ব্বতকে আচ্ছাদিত করে, সেইরূপ শরজালে তাঁহাকে আচ্ছাদিত করিতে করিতে তাঁহার অনুসরণ করিতে লাগিল ॥১০॥

যুদ্ধে প্রচণ্ড-বিক্রমশালী [ শত্রুক্ষিপ্ত ] শরমধ্যে বায়ুর ন্যায় সঞ্চরণশীল মনের ন্যায় বেগবান্ বীর বানর হনুমান্ তাহার সেই শরসমূহ মোচন করিতে করিতে বায়ুমার্গে ( আকাশে ) বিচরণ করিতে লাগিলেন ॥ ১১ ॥

পবননন্দন হনুমান্ চোখের উপর যুদ্ধপ্রিয় সেই অক্ষাসুরকে উত্তম উত্তম শাণিত শর ও ধনুঃ লইয়া আসিতে দেখিয়া মনে মনে চিন্তা করিতে লাগিলেন ॥১২॥

---

১। ছ 'স সংখ্যে'। ২। খ 'নিক্ষিপ্ত-'। ৩। ঘ-ছ '-তাথ'। ৪। খ-দ 'সমভি-'। ৫। ক '-তরং'। ৬। ঘ-ঙ-খ '-মিবাশ্ববৃ-'। ৭। ছ '-মোক্ষয়ংশ্চচার'। ৮। ঘ-খ-দ 'চকার'। ৯। ছ-খ-দ '-বৈর্ম্মা-'। ১০। ঘ-ঙ '-লয়ঃ'। ১১। ঘ-ছ-দ 'ন'।

অবালবদ্ বালদিবাকরোপমঃ করোত্যয়ং কর্ম্ম মহন্[1]মহাবলঃ[2]।
ন তাবদস্যাহবকর্ম্মশোভিনঃ প্রপাতনে মে মতিরাশু জায়তে ॥ ১৩ ॥
অসংশয়ং কর্ম্ম করোত্যয়ং মহৎ সনাগযক্ষৈর্ব্বহুভিশ্চ দুষ্করম্।
পরাক্রমোৎসাহসমৃদ্ধ[3]মানসঃ সমীক্ষতে মাং সমরাগ্রমাস্থিতম্[4] ॥ ১৪ ॥
ন খল্বয়ং নাভিভবেদুপেক্ষিতঃ পরাক্রমো হ্যস্য রণে বিবর্ধতে[5]।
প্রমাপণং[6] ত্বস্য[7] মমাদ্য রোচতে ন বর্দ্ধমানোঽগ্নিরুপেক্ষিতুং ক্ষমঃ ॥ ১৫ ॥
ততস্তলেনাভিজঘান তদ্রথং তথা[8] প্লবঙ্গাধিপমন্ত্রিসত্তমঃ।
প্রভগ্ননীড়ঃ[9] সগবাক্ষকূবরঃ[10] পপাত ভূমৌ হতবাজিসারথিঃ ॥ ১৬ ॥

---

১৩। লো-টী। প্রশাতনে মারণে।

১৫। লো-টী। উপেক্ষিতঃ সন্ নাভিভবেদিতি ন, অপি তু অভিভবেদেব। প্রমাপণং মারণম্।

১৬। লো-টী। ভগ্নং নীড়ং রথিন উপবেশনস্থানং যস্য সঃ।

---

তরুণসূর্য্যতুল্য এই মহাবলশালী বালক প্রাপ্তবয়স্ক ব্যক্তির ন্যায় মহৎ কার্য্য করিতেছে, যুদ্ধকার্য্যে শোভমান ইহাকে সহসা নিপাতিত করিতে আমার ইচ্ছা হইতেছে না ॥ ১৩ ॥

এই বালক বহু নাগ ও যক্ষগণের দুষ্কর মহৎ কার্য্য করিতেছে সন্দেহ নাই। পরাক্রম এবং উৎসাহ-যুক্তচিত্তে সম্মুখ-যুদ্ধে অবস্থিত আমাকে অবলোকন করিতেছে ॥ ১৪ ॥

যুদ্ধে ইহার পরাক্রম বর্দ্ধিত হইতেছে, উপেক্ষা করিলে এ নিশ্চয়ই অভিভূত করিবে। আজ আমার ইহাকে মারিয়া ফেলিতেই ইচ্ছা হইতেছে, বর্দ্ধমান অগ্নিকে উপেক্ষা করা উচিত নহে ॥ ১৫ ॥

তারপর বানররাজের মুখ্য মন্ত্রী (হনুমান্) তখন তাহার রথকে করতল-দ্বারা আঘাত করিলেন। তাহাতে অশ্ব ও সারথি নিহত হইল, রথচক্র, গবাক্ষ এবং কূবর অর্থাৎ যুগদণ্ডস্থাপনের স্থান ভগ্ন হইল, রথ ভূমিতে পতিত হইল ॥ ১৬ ॥

---

১। ছ 'মহান্ মহামতিঃ', দ 'যথা মহাত্মনাম্'। ২। ঘ 'মহামতিঃ'। ৩। ঘ-ত '-বিবৃদ্ধ-'। ৪। ঘ-ত-দ '-তঃ'। ৫। ক 'প্রবর্দ্ধতে'। ৬। ঘ 'প্রমার্জ্জনং'। ৭। ছ 'তস্য'। ৮। ত 'তদা', থ 'বীরঃ'। ৯। ছ-ত-দ 'স ভগ্নঃ-', থ 'স ভগ্নচক্রঃ'। ১০। ক 'সযুগাক্ষ-'।

স তং পরিত্যজ্য মহারথো রথং সমুৎপপা[1]তাসিধরঃ সকার্ম্মু[2]কঃ।
তপোঽভি[3]যোগাদৃষিরুগ্রসংযমো বিহায় দেহং মরুতামিবালয়ম্ ॥ ১৭ ॥
ততঃ কপিস্তং বিচরন্তমম্বরে পতত্রিরা[4]জানিলমার্গচারিণম্।
[5]সমাপ্লুবন মারুতসূনুরাহবে করেণ জগ্রাহ [6]স পাদয়োর্দৃ[7]ঢ়ম্ ॥ ১৮ ॥
স তং সমাবিধ্য সহস্রশঃ কপির্মহোরগং ক্রুদ্ধ ইবাণ্ডজেশ্বরঃ।
কুমারমক্ষং [8]প্রবিকীর্ণভূষণং বিনিষ্পিপেষাশুগতির্ম্মহা[9]বলঃ ॥ ১৯ ॥
[10]প্রভিন্ন[11]বক্ষোরু[12]কটীশিরো[13]ধরো বিলম্ববাহুর্ম্মথিতাস্থি[14]বন্ধনঃ।
বিমুক্তবাসাস্ত্বগসৃক্স্রবোক্ষিতো হতঃ ক্ষিতৌ বায়ুসুতেন রাক্ষসঃ ॥ ২০ ॥

১৭। লো-টী। মরুতাং দেবানাম্।

১৮। লো-টী। পত্রিরাজানিলমার্গচারিণং তদ্বদ্ বেগবন্তম্। সমাপ্লবন্ উৎপত্য গচ্ছন্।

১৯। লো-টী। প্রবিকীর্ণশোভনং প্রচ্ছন্নভূষণম্। 'প্রবিকীর্ণভূষণ'মিত্যপি ক্বচিৎ পাঠঃ।

২০। লো-টী। বিলম্ববাহুর্দীর্ঘবাহুঃ। ত্বচা চর্ম্মণা অসৃজা রক্তেন সহ স্রবতীতি স্রবো বিষ্ঠামূত্রাদি তেন উক্ষিতঃ সিক্তঃ।

উগ্রসংযমশালী ঋষি যেমন তপস্যাদ্বারা দেহত্যাগ করিয়া দেবতাদিগের আলয় অর্থাৎ স্বর্গে গমন করে, সেইরূপ সেই মহারথ তখন সেই রথ পরিত্যাগ করিয়া খড়্গ ও কার্ম্মুক লইয়া উত্থিত হইলেন ॥ ১৭ ॥

তারপর সেই পবননন্দন হনুমান্ যুদ্ধক্ষেত্রে লম্ফ প্রদান করত আকাশে বিচরণকারী গরুড়ের ন্যায় বেগগামী অক্ষকুমারের পাদদ্বয় দৃঢ়ভাবে ধারণ করিলেন ॥ ১৮ ॥

ক্রুদ্ধ গরুড় যেমন বিশাল সর্পকে ধরিয়া আছাড় দেয়, সেইরূপ সেই দ্রুতগামী মহাবলশালী হনুমান্ বিপর্য্যস্ত অলঙ্কারযুক্ত কুমার অক্ষাসুরকে সহস্র বার আছড়াইয়া নিষ্পেষিত করিয়া ফেলিলেন ॥ ১৯ ॥

পবননন্দন হনুমান্ কর্ত্তৃক নিহত সেই রাক্ষস চর্ম্ম রক্ত, বিষ্ঠা ও মূত্রাদি-পরিলিপ্ত হইয়া ভূতলে পতিত হইল। তাহার বক্ষঃ, উরু, কটী ও গ্রীবা বিদীর্ণ হইল, বাহুদ্বয় দীর্ঘ হইয়া গেল, অস্থিগ্রন্থি চূর্ণ হইল এবং বস্ত্র স্খলিত হইয়া পড়িল ॥ ২০ ॥

১। দ '-তাথ সভঃ'। ২। থ 'প্রতাপবান্'। ৩। খ-ছ '-দৃযেরু-'। ৪। য ত '-জালয়-'। ৫। ছ 'প্রমাথয়ন্', থ 'স মারুতির্ম্মারুতবেগবান্ রণে'। ৬। ছ-ত-থ 'চ'। ৭। ঘ '-ভূর্শম্'। ৮। থ 'পরি-'। ৯। ঘ '-মনাঃ'। ১০। ছ-ত 'স ভগ্ন-'। ১১। দ '-কক্ষ-'। ১২। ঘ-ত 'পয়োধরো'। ১৩। থ 'বিনম্র-', দ 'বিলম্বি-'। ১৪। থ '-কন্ধরঃ'।

মহর্ষিভিশ্চক্রধরৈর্ম্মহাব্রতৈঃ[১] সমেত্য ভূতৈশ্চ সযক্ষপন্নগৈঃ।
সুরৈশ্চ[২] সেন্দ্রৈর্ভৃশজাতবিস্ময়ৈর্হতে কুমারে স কপিঃ প্রপূজিতঃ[৩] ॥ ২১ ॥
স তং নিহত্যামরবীরমর্দ্দনং[৪] কুমারমক্ষং ক্ষতজোপমেক্ষণম্।
তদেব বীরোঽভিজগাম তোরণং কৃতক্ষণঃ[৫] কাল ইব প্রজাক্ষয়ে ॥ ২২ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে অক্ষকুমারবধো নাম
ত্রিচত্বারিংশঃ সর্গঃ ॥ ৪৩ ॥

২১। লো-টী। চক্রধরা বিদ্যাধরাঃ।
২২। লো-টী। ক্ষতজস্য উপমা ঈক্ষণয়োর্যস্য তং ক্ষতজোপমেক্ষণম্।

অক্ষকুমারবধঃ ॥ ৪৩ ॥

---

কুমার নিহত হইলে মহর্ষি, মহাব্রত বিদ্যাধর, যক্ষ ও পন্নগগণের সহিত ভূতগণ এবং ইন্দ্রের সহিত দেবগণ অত্যন্ত বিস্মিত হইলেন। তাঁহারা সকলে সম্মিলিত হইয়া হনুমানের প্রশংসা করিলেন ॥ ২১ ॥

বীর হনুমান সুরবীর-মর্দ্দনকারী রক্তচক্ষু কুমার অক্ষকে বধ করিয়া প্রজানাশে প্রাপ্তকাল যমের ন্যায় সেই দ্বারদেশের অভিমুখে গমন করিলেন ॥ ২২ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে অক্ষকুমারবধ
নামক ৪৩শ সর্গ সমাপ্ত ॥ ৪৩ ॥

---

১। ছ '-তৈঃ সহযক্ষ-', ত 'দূতৈশ্চ'। ২। ত 'সিদ্ধৈর্ভৃশ-'। ৩। ঘ-থ 'সুপূজি-'। ৪। ছ '-সূদনং'।
৫। দ 'ক্ষতঃ ক্ষণঃ'।

## ( ৪৪ ) চতুশ্চত্বারিংশঃ সর্গঃ

ততঃ স রক্ষোঽধিপতির্ম্মহাত্মা হনূমতাঽক্ষে নিহতে কুমারে।
মনঃ সমাধায় নিবৃত্তশোকঃ সমাদিদেশেন্দ্রজিতং রণায় ॥ ১ ॥
ত্বমস্ত্রভৃচ্ছস্ত্রভৃতাং বরিষ্ঠঃ প্রসন্নবুদ্ধিঃ সমরেষু শক্তঃ।
দৈত্যেষু দেবেষু চ দৃষ্টকর্ম্মা পিতামহারাধনসঞ্চিতাস্ত্রঃ ॥ ২ ॥
তবাস্ত্রবলমাসাদ্য ন সুরা ন মরুদ্‌গণাঃ।
সমর্থাঃ সমরে স্থাতুং ত্রৈলোক্যমপি চানঘ ॥ ৩ ॥
ভুজবীর্য্যাভিগুপ্তশ্চ তপসা চাভিরক্ষিতঃ।
দেশকালনয়জ্ঞশ্চ ত্বমেব মতিমান্ বরঃ ॥ ৪ ॥
ন তেঽস্ত্যসাধ্যং সমরেষু কর্ম্ম ন তেঽস্তি তুল্যো মতিদর্শনেষু।
ন চাপি কশ্চিদ্ দ্বিষতাং বিনিগ্রহে ব্যতিক্রমেদস্ত্রবলং বলঞ্চ তে ॥ ৫ ॥

৪। লো-টী। ভুজবীর্য্যাভিতপ্তঃ ভুজয়োর্বীর্য্যেণাভিতপ্তঃ প্রতাপো যস্য সঃ। 'ভুজবীর্য্য-প্রতাপবান্' ইতি টীকা। 'ভুজবীর্য্যাভিগুপ্ত' ইতি কচিৎ পাঠঃ। নরঃ পুরুষঃ। মদ্বাক্যমনাদৃত্য ন রমস ইতি নর ইতি বা।

৫। লো-টী। মতিদর্শনেষু জ্ঞানপ্রদর্শনেষু তে তব দ্বিষতাং বিনিগ্রহে যদ্ বলমস্ত্রবলং চ তৎ কশ্চিদপি ন ব্যতিক্রমেদ্ ব্যতিক্রামেৎ। ব্যতিক্রান্তং ন শক্নুয়াদিত্যর্থঃ।

তারপর হনুমান্ কুমার অক্ষাসুরকে বধ করিলে, রাক্ষসরাজ মহাত্মা রাবণ শোকসংবরণপূর্ব্বক চিত্ত একাগ্র করিয়া ইন্দ্রজিৎকে যুদ্ধার্থে আদেশ করিলেন—॥ ১ ॥

"তুমি অস্ত্র ও শস্ত্রধারীদিগের মধ্যে শ্রেষ্ঠ, তোমার বুদ্ধি প্রসন্ন, তুমি যুদ্ধে সমর্থ, তুমি ব্রহ্মার আরাধনা করিয়া অস্ত্র সঞ্চয় করিয়াছ, দেবতা ও দৈত্যদিগের উপর তোমার কার্য্য দেখিয়াছি ॥ ২ ॥

হে অনঘ, দেবতা ও অসুরগণ এমন কি ত্রিভুবন পর্য্যন্ত তোমার অস্ত্রবলে যুদ্ধক্ষেত্রে অবস্থান করিতে অসমর্থ ॥ ৩ ॥

তুমিই শ্রেষ্ঠ বুদ্ধিমান্, তুমি তপস্যা এবং ভুজবীর্য্যে পরিরক্ষিত এবং দেশ, কাল ও নীতিজ্ঞ ॥ ৪ ॥

যুদ্ধে তোমার অসাধ্য কার্য্য নাই, বুদ্ধি ও বিবেচনায় তোমার তুল্য কেহ নাই, শত্রুপরাভবে তোমার শক্তি ও অস্ত্রবলকে কেহ অতিক্রম করিতে পারে না ॥ ৫ ॥

১। ছ-থ '-বিচ্ছ-'। ২। দ '-রেষসহঃ'। ৩। খ-দ 'নাসু-'। ৪। ঘ-থ 'সমরু-'। ৫। থ 'হন্তুং', ক 'ত্বয়া তু রক্ষসাং সজ্যো ভুজবীর্য্যাভিরক্ষিতঃ'। ৬। থ 'গতি-'। ৭। ঘ-থ-দ 'চাপি'। ৮। দ 'কিঞ্চি'। ৯। থ '-লঞ্চ তে জনঃ'।

১ ২
মমানুরূপং সুমহদ্ বলঞ্চ পরাক্রমশ্চার্থপরিগ্রহশ্চ।
৩ ৪
সর্ব্বেষু কার্য্যেষু সমর্থযুক্তা বুদ্ধিস্তবাস্ত্যেব মহানুভাব।
৫
ন চ ত্বমাসাদ্য রণাবমর্দ্দং পরিশ্রমং গচ্ছসি নিশ্চিতার্থঃ॥ ৬॥
৬
নিহতাঃ কিঙ্করাঃ সর্ব্বে জম্বুমালী চ রাক্ষসঃ।
অমাত্যপুত্রা বীরাশ্চ পঞ্চ সেনাগ্রগাস্তথা॥ ৭॥
৭ ৮
অক্ষঃ কুমারো নিহতো দুর্দ্ধর্ষশ্চ মহাবলঃ।
৯
ন চ মেঽন্যোঽস্তি সমরে ত্বয়া তুল্যোঽরিসূদন॥ ৮॥
১০
ন চ মে সারতা তেষু যথা ত্বয়ি মহাদ্যুতে।
তস্মাদ্ গচ্ছাশু পুত্র ত্বং যুদ্ধায় বিজয়ায় চ॥ ৯॥

---

৬। লো-টী। বা চার্থে। অর্থপরিগ্রহো বস্তুপরিগ্রহঃ। 'অথ পরিগ্রহ' ইতি পাঠে বলবতা সহ যোদ্ধুং স্বীকারঃ। সমর্থযুক্তা সমর্থে হিতে যুক্তা। 'সমর্থস্তু হিতে শক্তে সম্বদ্ধেঽপ্যনুলিঙ্গক' ইতি কোষঃ। রণাবমর্দ্দং রণসংহর্ষং পরিশ্রমং গচ্ছসি গমিষ্যসীতি নিশ্চিতার্থোঽহমিতি শেষঃ।

৯। লো-টী। সারতা হি শত্রুসম্মুখে স্থিরতা।

তোমার অত্যন্ত বল, পরাক্রম এবং সামগ্রী (কর্ত্তব্যাকর্ত্তব্যনিশ্চয়) আমার অনুরূপ; হে মহানুভাব, সমস্ত কার্য্যে সামর্থ্য ও যুক্তিযুক্ত বুদ্ধি তোমার আছেই; এবং তুমি রণক্লেশে পরিশ্রান্ত হও না॥ ৬॥

সমস্ত কিঙ্কর, রাক্ষস জম্বুমালী, বীর অমাত্যপুত্রগণ এবং পাঁচজন সেনাপতি নিহত হইয়াছে॥ ৭॥

'দুর্দ্ধর্ষ' ও মহাবলশালী কুমার 'অক্ষ' নিহত হইয়াছে, হে অরিসূদন, যুদ্ধে তোমার তুল্য, আমার আর কেহ নাই॥ ৮॥

হে মহাদ্যুতে, তোমার প্রতি আমার যেরূপ শ্রেষ্ঠতা-বোধ আছে, তাহাদের প্রতি সেরূপ নাই। হে পুত্র, অতএব তুমি সত্বর যুদ্ধ এবং জয়লাভার্থে গমন কর॥ ৯॥

১। ছ-ঝ-দ '-ঞ্চ তে'। ২। ঘ-ছ '-ক্রমো বাথ', ঙ '-ক্রমো বাস্ত্র-'। ৩। ঘ-ছ '-গ্রোহ', দ '-স্তেহ'। ৪। ঙ-থ '-তাবঃ'। ৫। ষ 'বলাব-'। ৬। দ 'স'। ৭। ছ 'দুর্দ্ধর্ষো নিহতশ্চ'। ৮। ষ '-শূরঃ'। ৯। 'মে সোঽস্তি'। ১০। ঘ-ঙ '-মতে'।

অয়ং হি[১] দৃষ্টঃ[২] পরমশ্চ লোকে কপেঃ প্রভাবশ্চ পরাক্রমশ্চ।
মমাত্মজ[৩]শ্চৈব তথৈব স ত্বং কুরুষ্ব বীর্য্যং স্বগুণানুরূপম্ ॥ ১০ ॥
বলা[৪]বমর্দ্দস্ত্বয়ি সন্নিবিষ্টো যথা ন গর্হেয়ুরুদারসত্ত্বাঃ।
তথা সমীক্ষ্যাত্মবলং পরঞ্চ ব্রজাহবং কর্ম্ম সমারভস্ব ॥ ১১ ॥

ন খল্বেষা মতির্ম্মহ্যং যত্ত্বাং সংপ্রেষয়াম্যহম্।
ইয়[৫]ন্তু রাজধর্ম্মা[৬]ণাং ক্ষত্রস্য চ গতি[৭]র্ম্মতা ॥ ১২ ॥
নানাশস্ত্রৈশ্চ সংগ্রামে যুধ্যস্ব ত্বমরিন্দম[৮]।
অবশ্যমেব যোদ্ধব্যং কাম্য[৯]শ্চ[১০] বিজয়ো রণে[১১] ॥ ১৩ ॥

---

১০। লো-টী। বলেষু মম সৈন্যেষু কপেঃ প্রভাবঃ শক্তিপ্রকাশঃ পরাক্রমশ্চ বিক্রমঃ কষ্টঃ পরমদুঃখদঃ। অথ স ত্বং মমাত্মজঃ মম যাদৃক্ পুত্রঃ তথৈব বেগং কুরুষ্ব।

১১। লো-টী। বলাবমর্দ্দঃ কপিবলস্য পীড়নম্।

১২। লো-টী। মহ্যং মম, মতিরিচ্ছা। 'মতিরিচ্ছাধিয়োঃ স্ত্রিয়া'মিতি কোষঃ। ক্ষত্রস্য ক্ষত্রিয়স্য রাজ্ঞো ধর্ম্মাণাং রাজধর্ম্মাণামিয়ং গতিঃ প্রকারঃ।

১৩। লো-টী। কাহসৌ গতিস্তামাহ—নানেতি। প্রতিপক্ষে সমুপস্থিতে অবশ্যং যোদ্ধব্যম্। কিম্ভূতং তৎ? বৈশারদং বিশারদেন ঈশ্বরেণ বিহিতম্। রণে বিজয়শ্চ কামং কাম্যঃ। 'কামঃ স্মরেচ্ছয়োঃ কামং কাম্যে রেতোনিকাময়ো'রিতি ভূরি০। 'কাম্য' ইত্যপি কচিৎ পাঠঃ।

বানরের এরূপ প্রভাব এবং পরাক্রম জগতে দেখা যায় নাই। তুমিও আমার পুত্র, সেই তুমিও সেইরূপ নিজের গুণের অনুরূপ বীর্য্য প্রকাশ কর ॥ ১০ ॥

যাও, সৈন্যগণের পরাভব ঘটিয়াছে, [ প্রতীকারের ভার তোমার উপর, ] স্বীয় সামর্থ্য এবং শত্রুর [ সামর্থ্যের ] বিষয় বিবেচনা করিয়া সেই ভাবে যুদ্ধকার্য্য আরম্ভ কর, যাহাতে উদারপ্রকৃতির জনগণ নিন্দা করিতে না পারেন ॥ ১১ ॥

আমি যে তোমাকে যুদ্ধে প্রেরণ করিতেছি, ইহা কেবল আমারই বুদ্ধি নহে ( ইচ্ছাপ্রসূত নহে ), ইহা রাজধর্ম্ম এবং ক্ষত্রিয়দিগের রীতি ॥ ১২ ॥

হে অরিন্দম, তুমি সংগ্রামক্ষেত্রে নানা অস্ত্রদ্বারা যুদ্ধ কর; অবশ্যই যুদ্ধ করিতে হইবে এবং যুদ্ধে জয়লাভের কামনা করিতে হইবে ॥ ১৩ ॥

---

১। ছ-ত-থ 'হি কষ্টঃ', দ 'হি কষ্টং পরমং বলেষু কপিপ্রভা-'। ২। ছ '-মো বলেষু', থ '-মং বলেষু'। ৩। ঘ-থ '-শ্চাসি', দ '-শ্চৈকরথেন'। ৪। থ 'রণা-'। ৫। থ 'ইমঞ্চ'। ৬। ঘ-ত-থ '-রাজপুত্রাণাং'। ৭। ঘ 'মতি-'। ৮। ছ-ত-থ 'বৈশারদমরিন্দ-'। ৯। ছ-থ 'কামঞ্চ'। ১০। ত-দ '-ঞ্চ'। ১১। ঘ 'মৃধে'।

ততঃ পিতুস্তদ্ বচনং নিশম্য প্রদক্ষিণং [1]দক্ষসুতপ্রভাবঃ।
চকার ভর্ত্তারমুদারসত্ত্বো রণায় [2]বীরঃ প্রতিপন্নবুদ্ধিঃ ॥ ১৪ ॥

[3]ততস্তৈঃ স্বগুণৈরিষ্টৈরিন্দ্রজিৎ প্রতিপূজিতঃ।
[4]যুদ্ধোদ্যতঃ কৃতোৎসাহঃ সংগ্রামং সমপদ্যত ॥ ১৫ ॥

শ্রী[5]মান্ পদ্মপলাশা[6]ক্ষো রাক্ষসাধিপতেঃ সুতঃ।
[7]অক্ষোভ্যঃ সুমহাবেগঃ সমুদ্র ইব পর্ব্বণি ॥ ১৬ ॥

স পক্ষিরাজোপমভীমবে[8]গৈঃ [9]সিংহৈশ্চতুর্ভিঃ শিততীক্ষ্ণদংষ্ট্রৈঃ।
রথং সমা[10]যুক্তম[11]সহ্যবেগং সমারুরোহেন্দ্রজিদপ্রধৃষ্য[12]ঃ ॥ ১৭ ॥

ইত্যার্ষে বাল্মীকীযে রামাযণে আদিকাব্যে সুন্দবকাণ্ডে ইন্দ্রজিন্নির্যাণং
নাম চতুশ্চত্বাবিংশঃ সর্গঃ ॥ ৪৪ ॥

১৪। লো টী। দক্ষো বণপটুঃ সুতঃ পার্থিবঃ বাবণস্তস্যেব প্রভাবস্তেজো যস্য স দক্ষসুতপ্রভাবঃ পিতৃতুল্যপ্রভাব ইত্যর্থঃ। "দক্ষস্ত্রিষু পটৌ পুংসি তাম্রচূড়ে প্রজাপতা"বিতি কোষঃ। যদ্বা, দক্ষঃ সুতো যস্য তস্য ব্রহ্মণঃ সকাশাৎ প্রভাবঃ সন্ত্রাসশক্তির্যস্য সঃ। যদ্বা, দক্ষসুতানাং হর্য্যশ্বাদীনামিব প্রভাবঃ পিতৃবাক্যোপাসনশক্তির্যস্য সঃ।

১৭। লো-টী। ব্যালৈঃ সর্পৈর্দুষ্টগজৈর্ব্বা। 'ব্যালো দুষ্টগজে সর্পে শ্বাপদে নাহন্যবৎ খলে' ইতি কোষঃ।

ইন্দ্রজিন্নির্যাণম্ ॥ ৪৪ ॥

তারপর পিতার সেই কথা শুনিয়া দক্ষসুতের ন্যায় প্রভাবশালী বীর ইন্দ্রজিৎ [ যুদ্ধার্থে ] বুদ্ধি স্থির করিয়া রাবণকে প্রদক্ষিণ করিলেন ॥ ১৪ ॥

তারপর স্বীয় স্পৃহণীয় গুণাবলী দ্বারা সমাদৃত ও উৎসাহী ইন্দ্রজিৎ যুদ্ধোদ্যত হইয়া সমরক্ষেত্রে গমন করিলেন ॥ ১৫ ॥

রাক্ষসরাজ রাবণের পুত্র ইন্দ্রজিৎ সৌন্দর্য্যশালী, তাঁহার নেত্র পদ্মপত্রের ন্যায়, তিনি অক্ষোভণীয়, পর্ব্বকালীন সমুদ্রের ন্যায় তাঁহার বেগ অতিশয় মহান্ ॥ ১৬॥

সেই অধর্ষণীয় ইন্দ্রজিৎ গরুড়ের ন্যায় ভীমবেগসম্পন্ন তীক্ষ্ণ-ধারাল-দন্তযুক্ত চারিটি সিংহ যাহাতে সংযোজিত রহিয়াছে, এইরূপ একটি অসহ্য বেগবান্ রথে আরোহণ করিলেন ॥ ১৭ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামাযণেব সুন্দরকাণ্ডে ইন্দ্রজিতের যুদ্ধযাত্রা-নামক
৪৪শ সর্গ সমাপ্ত ॥ ৪৪ ॥

১। ছ '-সুতঃ প্র-', থ '-সমপ্র'। ২। ক '-যাত-'। ৩। ক-পুস্তকে অতঃ শ্লোকদ্বয়ং নাস্তি। ৪। ত 'যুদ্ধায় কাঙ্ক্ষিতোৎসাহঃ'। ৫। ত-দ 'বীরঃ'। ৬। ত '-ক্ষঃ স রক্ষোধিপতেঃ'। ৭। ক-খ 'নির্জ্জগাম মহা-'। ৮। ত '-বিক্রমৈঃ'। ৯। ছ 'বেগো ব্যালৈ-'। ১০। ক '-সক্ত-'। ১১। ঘ-থ '-মশক্ত-'। ১২। ঘ-ছ-থ '-ষ্যম্'।

## ( ৪৫ ) পঞ্চচত্বারিংশঃ সর্গঃ

স রথী ধন্বিনাং[১] শ্রেষ্ঠঃ শূরঃ[২] শস্ত্রবিদাং বরঃ।
রথেনাদিত্যবর্ণেন তং বানরমুপাদ্রবৎ ॥ ১ ॥
স তস্য রথনির্ঘোষং জ্যাস্বনং কার্ম্মুকস্য চ।
নিশম্য কপিশার্দ্দূলঃ সংপ্রহৃষ্টস্ততোঽভবৎ[৩] ॥ ২ ॥
আয়াতং[৪] সরথং[৫] দৃষ্ট্বা শূরমিন্দ্রজিতং হরিঃ।
ননাদ সুমহানাদং[৬] ব্যবর্ধত চ[৭] বেগবান্[৮] ॥ ৩ ॥
ইন্দ্রজিত্তু[৯] রথং দিব্যমাস্থিতশ্চিত্রকার্ম্মুকঃ।
কার্ম্মুকং[১০] স্ফারয়ামাস তড়িৎস্ফূর্জ্জিতনিস্বনম্[১১] ॥ ৪ ॥

২। লো-টী। কার্ম্মুকস্য স্বনং নিশম্য শ্রুত্বা এতদপি পর্যাভবং নেষ্যামীত্যব্রবীদিত্যর্থঃ। 'ততোঽভবদি'ত্যপি কচিৎ পাঠঃ।

৪। লো-টী। স্ফারয়ামাস টঙ্কারয়ামাস। 'তড়িৎস্ফূর্জ্জিতনিস্বনং' তড়িতা যুক্তং স্ফূর্জ্জিতং বস্ত্রসংঘট্টজধ্বনিঃ, তদিব নিস্বনো যস্য তৎ। 'স্ফূর্জথুঃ স্ফূর্জ্জিতং চৈব বজ্রসংঘট্টজধ্বনা-' বিত্যজয়ঃ। 'স্ফূর্জ্জাস্ত্রনিষ্পেষে' ইতি ধাতোঃ প্রয়োগঃ।

অস্ত্রবিদ্‌গণের মধ্যে শ্রেষ্ঠ, শ্রেষ্ঠ ধনুর্দ্ধর ইন্দ্রজিৎ সূর্য্যের ন্যায় বর্ণবিশিষ্ট রথে সেই বানরের অনুসরণ করিলেন ॥ ১ ॥

তারপর কপিশ্রেষ্ঠ হনুমান্ ইন্দ্রজিতের রথধ্বনি এবং ধনুকের জ্যার শব্দ শুনিয়া হৃষ্ট হইলেন ॥ ২ ॥

বেগবান্ হনুমান্ বীর রথী ইন্দ্রজিৎকে দেখিয়া বর্দ্ধিত হইতে লাগিলেন এবং মহাশব্দে গর্জ্জন করিতে লাগিলেন ॥ ৩ ॥

বিচিত্রধনুর্ধারী ইন্দ্রজিৎ মনোরম রথে আরোহণ করিয়া বিদ্যুতের ন্যায় প্রভা ও [ বজ্রের ন্যায় ] ধ্বনিযুক্ত ধনুক বিস্ফারিত করিলেন ॥ ৪ ॥

১। ঘ-থ-দ 'রথিনাং'। ২। ছ-থ-দ 'শাস্ত্রজ্ঞোঽস্ত্রবি-'। ৩। অতঃ পরং ছ-ত-পুস্তকয়োঃ "তস্মিংস্ততঃ সংযুগজাতহর্ষে রণায় নির্গচ্ছতি বাণপাণৌ। দিশশ্চ সর্ব্বাঃ কলুষা বভূবুর্মৃগাশ্চ রৌদ্রা বহুধা বিনেদুঃ ॥ সমাযযুস্তত্র চ নাগযক্ষা মহর্ষয়শ্চক্রধরাশ্চ সর্ব্বে। নভঃ সমাবৃত্য তু পক্ষিসংঘা বিনেদুরুচ্চৈঃ প্রসভং প্রহৃষ্টাঃ ॥" ইত্যধিকম্। দ-পুস্তকে পুনঃ "সুমহচ্চাপমাদায় সিতপীতাংশ্চ সায়কান্। হনুমন্তমভিক্রম্য জগাম যুধি বানরম্ ॥ তস্মিংস্ততঃ সংযুগজাতহর্ষে রণায় নির্গচ্ছতি বাণপাণৌ। দিশশ্চ সর্ব্বাঃ কলুষা বভূবুর্মৃগাশ্চ রৌদ্রা বহুধা বিনেদুঃ ॥" ইত্যধিকম্। ৪। ছ-থ-পুস্তকয়োরিতঃ প্রভৃতি চতুর্থশ্লোকান্তং নাস্তি। ৫। ঘ-ত '-স্তং'। ৬। দ 'চ মহা-'। ৭। দ 'স'। ৮। ঘ-ত 'বানরঃ'। ৯। দ '-জ্জিৎ স রথং'। ১০। ত-দ 'ধনুর্ব্বি-'। ১১। অতঃ পরং ত-পুস্তকে "স তস্য রথনির্ঘোষং জ্যাস্বনং কার্ম্মুকস্য চ। নিশম্য কপিশার্দ্দূলঃ সংপ্রহৃষ্টস্ততোঽভবৎ ॥" ইত্যধিকম্।

ততঃ সমেতৌ যুধি তীব্রবেগৌ মহাবলৌ তৌ রণনির্ব্বিশঙ্কৌ[1]।
কপিশ্চ রক্ষোঽধিপতেশ্চ পুত্রঃ সুরাসুরেন্দ্রাবিব বদ্ধবৈরৌ ॥ ৫ ॥

ততঃ সবীরস্য মহারথস্য[2] ধনুষ্মতঃ[3] শস্ত্রভৃতাং বরস্য।
শরপ্রবেগানবিচিন্তয়ন্[4] স চচার[5] মার্গে পিতুরপ্রমেয়ঃ ॥ ৬ ॥

শরাণামগ্রতস্তস্য বীরস্য[6] কপিকুঞ্জরঃ।
প্রহস্য তস্থৌ হনুমান্ বায়ুবেগপরাক্রমঃ ॥ ৭ ॥

তাবুভৌ বেগসম্পন্নৌ রণকর্ম্মবিশারদৌ।
সর্ব্বভূতমনোগ্রাহি চক্রতুর্যুদ্ধমুত্তমম্[7] ॥ ৮ ॥

---

৫। লো-টী। রণকর্কশাবুভৌ রণসাহসিকৌ। 'যুধি নির্বিশঙ্কা'বিতি ক্বচিৎ পাঠঃ।
৬। লো-টী। সবীরস্য বীরৈরনুচৈঃ সহ বর্ত্তমানস্য।

---

তারপর তীব্রবেগ ও মহাবলশালী বানর হনুমান্ ও রাক্ষসরাজের পুত্র ইন্দ্রজিৎ দুইজনে নির্ভীক হইয়া শত্রুভাবাপন্ন সুররাজ ও অসুররাজের ন্যায় যুদ্ধে সম্মিলিত হইলেন ॥ ৫ ॥

তারপর অপ্রমেয় হনুমান্ বীরগণের সহিত সম্মিলিত শস্ত্রধারীদিগের মধ্যে শ্রেষ্ঠ ধনুর্দ্ধর মহারথ ইন্দ্রজিতের শরবেগ চিন্তা না করিয়াই পিতৃমার্গে (অর্থাৎ আকাশে) বিচরণ করিতে লাগিলেন ॥ ৬ ॥

বায়ুর ন্যায় বেগ ও পরাক্রমশালী বানরশ্রেষ্ঠ হনুমান্ বীর ইন্দ্রজিতের শরের সম্মুখে হাসিতে হাসিতেই অবস্থান করিলেন ॥ ৭ ॥

যুদ্ধকার্য্যে বিচক্ষণ ও বেগবান্ তাঁহারা উভয়ে সমস্ত প্রাণীর হৃদয়গ্রাহী উত্তম যুদ্ধ করিতে লাগিলেন ॥ ৮ ॥

---

১। ক '-কর্কশাবুভৌ'। ২। দ '-বলস্য'। ৩। দ '-ভৃতঃ'। ৪। ছ-ত '-য়ংস্তাংশ্চচার-'। ৫। অতঃ পরং ত-পুস্তকে "ততঃ শরেণায়ততীক্ষ্ণশায়কান্ পতত্রিণঃ কাঞ্চনচিত্রপুঙ্খান্। মুমোচ বীরঃ পরবীরহন্তা সমস্ততো বজ্রনিপাতবেগান্॥ শরাণামন্তরে তেষাং ব্যবর্দ্ধত মহাকপিঃ। হরিস্তস্যাতিলক্ষস্য মোহয়ন্ লক্ষ্যসংগ্রহম্॥" ইত্যধিকম্, দ-পুস্তকে পুনরেতাবানংশঃ "স তস্য তং স্যন্দনভিত্তিমোরু-মৃদঙ্গভেরীপটহস্বনঞ্চ। বিকৃষ্যমাণস্য চ কার্ম্মুকস্য নিশম্য শব্দং পুনরুৎপপাত॥" ইত্যয়মংশশ্চাধিকো দৃশ্যতে। ৬। ছ-ত 'বীরঃ স কপি-'। ৭। অতঃ পরং দ-পুস্তকে "তলেন শশিকল্পেন চক্রাঘাতৈশ্চ মুষ্টিভিঃ। হনুমান্ স মহাবেগোঽতাড়য়ত রাবণিম্॥ ধনুশ্চাস্যত্র চিক্ষেপ শরাংশ্চৈব দূরতঃ। রথবাজিগণং তীক্ষ্ণৈর্নখৈশ্চিচ্ছেদ মারুতিঃ॥ কাংশ্চিৎ করাভিঘাতেন কাংশ্চিৎ পাদতলেন চ। কাংশ্চিল্লাঙ্গুলবেষ্টেন জঘান কিল মারুতিঃ। বজ্রধ্বনিসমং নাদং কৃত্বা যুধি সুবিক্রমম্। শৈলাং চিক্ষেপ চ কেশৌ (?) লোষ্ট্রবদ্দিশি সর্ব্বতঃ॥ প্রজ্বলদ্বহ্নিনা যেন দগ্ধং শুষ্কবনং যথা। তথা তেন কপীন্দ্রেণ হতসৈন্যং মহাহবে॥ রাবণস্য বলং বীর্য্যং দৃষ্ট্বা সর্ব্বে দিবৌকসঃ। সাধু সাধ্বিতি তে ক্রুযুর্হর্ষাদ্বৈ মারুতিং প্রতি॥" ইত্যধিকম্।

হনূমতো বেত্তি ন রাক্ষসোঽন্তরং ন মারুতিস্তস্য চ রক্ষসোঽন্তরম্।
[১]পরস্পরং নির্ব্বিষয়ৌ হি তাবুভৌ বভূবতুর্নির্ব্বিষপন্নগোপমৌ[২] ॥ ৯॥

ততো মতিং রাক্ষসরাজপুত্ত্রশ্চকার তস্মিন্ হরিবীরমুখ্যে।
[৩]অবধ্যতাং তস্য কপেঃ সমীক্ষ্য কথং [৪]নু গচ্ছেদিতি নিগ্রহার্থম্[৫][৬] ॥ ১০॥

ততস্তং ব্রহ্মণোঽস্ত্রেণ ববন্ধেন্দ্রজিদস্ত্রবিৎ।
সোঽভবন্নির্ব্বিচেষ্টশ্চ পপাত চ মহীতলে ॥ ১১ ॥

ততস্তে রাক্ষসা বুদ্ধা বদ্ধমস্ত্রেণ মারুতিম্।
ববন্ধুঃ শণপট্টৈশ্চ [৭]দ্রুমবল্কৈশ্চ সংহতৈঃ ॥ ১২ ॥

৯। লো-টী। হনূমতোঽন্তরং ছিদ্রং স ন বেত্তি, ন বা মারুতিস্তস্যান্তরম্। পরস্পরান্তর্বিষয়ৌ পরস্পরমন্তশ্ছিদ্রমেব বিষয় উদ্দেশ্যং যয়োস্তৌ। পরস্পরং নির্ব্বিষয়াবিত্যপি পাঠঃ।

১০। লো-টী। কপেরবধ্যতাং বীক্ষ্য কথং কেনাপি প্রকারেণ নিগ্রহার্থং নিগ্রহরূপমর্থং ন গচ্ছেদিতি চ বীক্ষ্য মতিং বন্ধনে মতিং চকার। 'কথং নু গচ্ছেদি'তি পাঠে কথং কেন প্রকারেণ, নু নিশ্চিতম্।

১২। লো-টী। সংহতৈর্মিলিতৈঃ। দ্রুমবল্কেন বল্কলেন। 'বল্কং বল্কলশল্কয়ো'রিতি কোষঃ।

ইন্দ্রজিৎ হনুমানের ছিদ্র [ বা বিরাম ] দেখিতে পাইলেন না, হনুমান্ও ইন্দ্রজিতের ছিদ্র [ বা বিরাম ] দেখিতে পাইলেন না। পরস্পরের প্রতি নির্ব্বিষয় হইয়া তাঁহারা উভয়ে নির্ব্বিষ সর্পের ন্যায় হইয়া পড়িলেন ॥ ৯ ॥

তারপর রাক্ষসরাজ রাবণের পুত্র ইন্দ্রজিৎ সেই বানরকে অবধ্য দেখিয়া সেই বীর বানরশ্রেষ্ঠের বিষয়ে চিন্তা করিতে লাগিলেন—কি প্রকারে ইহাকে পরাভূত করা যায়। ॥ ১০ ॥

তারপর অস্ত্রবিদ্ ইন্দ্রজিৎ হনুমান্কে ব্রহ্মাস্ত্রদ্বারা বন্ধন করিলেন। হনুমান্ নিশ্চেষ্ট হইয়া ভূতলে পতিত হইলেন ॥ ১১ ॥

তারপর সেই রাক্ষসগণ হনুমান্কে অস্ত্রদ্বারা বদ্ধ জানিয়া শণ, পাট ও গাছের বল্কল একত্র করিয়া তদ্দ্বারা বন্ধন করিল ॥ ১২ ॥

১। ক '-স্পরান্তর্ব্বি-'। ২। ত-দ '-ত্তমৌ'। ৩। ঘ-থ 'অধৃষ্যতাং'। ৪। ক 'ন'। ৫। ত '-হার্থা-'। ৬। অতঃ পরং ত-দ-পুস্তকয়োঃ "ততঃ পিতামহং বীরঃ শস্ত্রমন্ত্রবিদাং বরঃ। সন্দধে সুমহাতেজাস্তং হরিপ্রবরং প্রতি॥ অবধ্যং সর্ব্বভূতানাং তদস্ত্রেণ ববন্ধ তম্ ( অবধ্যোঽয়মিতি জ্ঞাত্বা তমস্ত্রেণাস্ত্রশস্ত্রবিৎ-দ )। অস্ত্রং তদ্ বিতথং দৃষ্ট্বা স জগ্রাহ পিতামহম্॥ অথাগত্য ততো ব্রহ্মা মারুতাত্মজমব্রবীৎ। মাঽনৃতং তদ্বচঃ কার্য্যং গ্রহণং গচ্ছ বানর॥ এবমুক্তস্তথেত্যুক্ত্বা লক্ষ্যভূতঃ স্থিতোঽগ্রতঃ। এবং বলশ্চ বিক্রান্তো মারুতাত্মজমস্ত্রবিৎ।" ইত্যধিকম্। ৭। ছ '-বল্কলসংবৃতৈঃ', দ '-বল্কৈশ্চ'।

অথেন্দ্রজিত্তং দ্রুমবল্কবদ্ধং সমীক্ষ্য [1]বীরং প্লবতাং বরিষ্ঠম্।
মুমোচ তং দারু[2]ণমস্ত্রবন্ধমবুদ্ধমোক্ষঃ কপিস[3]ত্তমেন ॥ ১৩ ॥
অহো মহৎ কর্ম্ম [4]কৃতং নিরর্থকং ন রাক্ষসৈ[5]রস্ত্রগতিস্তু শক্যা।
[6]পিতামহাস্ত্রে [7]বিহতেঽস্ত্রমন্যৎ [8]ন বর্ত্ততে সংশয়িতাঃ খলু [9]স্মঃ ॥ ১৪ ॥

[10]অস্ত্রবন্ধবিমোক্ষস্তু হনূমান্ নাববুধ্যত।
[11]ক্লিশ্যমানশ্চ [12]রক্ষোভিঃ শরজালৈর্নিপীড়িতঃ ॥ ১৫ ॥

১৩। লো-টী। অবুদ্ধমোক্ষঃ অবুদ্ধশ্চাসৌ মোক্ষশ্চেতি, মোক্ষো ন জ্ঞাত ইত্যর্থঃ। 'অবুদ্ধমোক্ষ'মিতি পাঠে কপিকুঞ্জরেণ ন বুদ্ধো মোক্ষো যস্য তমস্ত্রবন্ধম্।

১৪। লো-টী। বন্ধমোক্ষণে সতি রাক্ষসা ইন্দ্রজিতং প্রত্যাহুঃ—'অহো' ইতি। হনুমদ্‌গ্রহণং যন্মহৎ কৃতং তন্নিরর্থকম্। যতঃ রাক্ষসৈঃ শত্রৌ কৃতা অস্ত্রগতিবস্ত্রপ্রয়োগঃ সা ন শক্যা প্রতিকর্ত্তুমযোগ্যা। তৎ কুতঃ? পিতামহাস্ত্রে ব্রহ্মাস্ত্রে বিহতে নান্যৎ প্রবর্ত্ততে। অতো বয়ং সংশয়িতাঃ সংশয়িতজীবিতাঃ স্মো ভবামঃ। স্মেত্যব্যয়ং বা পাঠঃ। 'পৈতামহেঽস্ত্রে বিহতেঽস্ত্রমন্যৎ প্রবর্ত্ততে' ইতি পাঠে হনুমান্ চিন্তয়তি—অহো ইতি ; অস্য বধাদি যদিদং মহৎ কর্ম্ম কৃতং তন্নিরর্থকম্, যতো রাক্ষসৈঃ সহ অস্ত্রগতিরস্ত্রপ্রয়োগঃ কর্ত্তুমযোগ্যা বদ্ধত্বাৎ। ন চ বন্ধনে ছিন্নে প্রতিকারো ভবিষ্যতি বিহতে বিচ্ছিন্নেঽস্ত্রেঽন্যদস্ত্রং প্রবর্ত্ততে, সংশয়িতা আত্মনো বহুত্বমানেন।

১৫। লো-টী। 'কৃষ্যমাণঃ', 'ক্লিশ্যমানঃ' ইত্যপি পাঠো দৃশ্যতে। তৈশ্চ বন্ধৈঃ শণপট্টাদি-বন্ধনৈঃ। 'শরজালৈ'রিতি চ পাঠো দৃশ্যতে।

---

তারপর ইন্দ্রজিৎ বীর বানরশ্রেষ্ঠ হনুমান্‌কে দ্রুমবল্কলে বদ্ধ দেখিয়া সেই দারুণ অস্ত্রবন্ধন মোচন করিলেন, হনুমান্ তাহা জানিতে পারিলেন না ॥ ১৩ ॥

তখন রাক্ষসগণ বলিল—অহো, অনর্থক মহৎ কার্য্য করা হইল, রাক্ষসগণ অস্ত্রক্ষেপণে অসমর্থ। ব্রহ্মাস্ত্র প্রতিহত হইলে আর অস্ত্র নাই, আমরা সংশয়াপন্ন হইলাম ॥ ১৪ ॥

রাক্ষসগণ-কর্ত্তৃক ক্লেশিত এবং শরজালে পরিপীড়িত হনুমান্ অস্ত্রবন্ধনের বিমুক্তি বুঝিতে পারেন নাই ॥ ১৫ ॥

---

১। ঘ-ত 'বীরঃ'। ২। ত '-ক্ষং'। ৩। ক '-কুঞ্জরেণ। ৪। দ 'নিরর্থকং কৃতম্'। ৫। ছ-ঘ '-শ্চ'। ৬। ত 'পুনশ্চলাগ্রে'। ৭। ঘ-ত-থ 'নিহতে'। ৮। ছ-ত 'প্রব-'। ৯। অতঃ পরং ঘ-থ-পুস্তকয়োঃ "রাক্ষসা রাক্ষসেন্দ্রায় রাবণায় ব্যদর্শয়ন্। কোঽসৌ বাস্য কুতো বাপি কিং কার্য্যং কিং ব্যপাশ্রয়ঃ। ইতি রাক্ষসবৃদ্ধাস্তে তেষাং সংজজ্ঞিরে কথাঃ। হন্যতাং দহ্যতাঞ্চাপি ভক্ষ্যতামিতি চাপরে॥" ইত্যধিকম্। ১০। ত '-বন্ধনমোক্ষঞ্চ'। ১১। ছ-ত দ 'কৃষ্য-'। ১২। ঘ-থ '-ভিস্তস্য বন্ধৈর্নিপীড়িতঃ', ছ-'ভিস্তৈশ্চ বন্ধৈর্নিপাড়িতঃ'।

ততঃ পৈতামহৈর্ম্মন্ত্রৈর্বরদত্তৈঃ[1] স মারুতিঃ।
নাত্মানং মোক্ষয়ামাস তস্মাদস্ত্রাদ্ বলান্বিতঃ[2] ॥ ১৬ ॥
স বীর্য্যমস্ত্রস্য কপির্ব্বিদিত্বা পিতামহানুগ্রহমাত্মনশ্চ।
বিমোক্ষশক্তিং চ কপির্ব্বিচিন্ত্য পৈতামহীং তামনুবর্ত্ততাজ্ঞাম্[3] ॥ ১৭ ॥
স রোচয়ামাস পরৈশ্চ[4] বন্ধং প্রসহ্য রক্ষোভিরবগ্রহঞ্চ[5][6]।
কৌতূহলাম্মাং যদি রাক্ষসেন্দ্রো দ্রষ্টুং ব্যবস্যেদিতি[7] জাতবুদ্ধিঃ ॥ ১৮ ॥
হন্যমানস্ততঃ[8] ক্রূরৈ[9] রাক্ষসৈঃ কাষ্ঠমুষ্টিভিঃ।
সমীপং রাক্ষসেন্দ্রস্য স প্রাবেশ্যত[10] মারুতিঃ[11] ॥ ১৯ ॥

---

১৭। লো-টী। তাং পৈতামহীমাজ্ঞাং 'মমাস্ত্রং তব ক্ষোভং ন জনয়িষ্যতী'ত্যেবংরূপাং বিচিন্ত্য স্মৃত্বা সমবর্ত্তত অতিষ্ঠত। 'অনুবর্ত্তত' ইতি পাঠে তাং বিমোক্ষণশক্তিং পৈতামহীমাজ্ঞামনুবর্ত্তত অমন্যত, অটোহভাব আর্ষঃ।

১৮। লো-টী। অবগ্রহং গ্রহণম্। 'অনুগ্রহ'মিতি পাঠে বন্ধমিত্যস্য বিশেষণম্। কুতঃ? কৌতূহলাদিতি।

---

তারপর পবননন্দন হনুমান্ [ সেই অস্ত্র অপেক্ষা ] বলশালী হইলেও ব্রহ্মার বরদত্ত মন্ত্রের জন্যই নিজেকে সেই অস্ত্র হইতে মুক্ত করিলেন না ॥ ১৬ ॥

নিজের মোচনসামর্থ্য জানিয়াও হনুমান্ অস্ত্রের শক্তি এবং ব্রহ্মার অনুগ্রহের বিষয় চিন্তা করিয়া ব্রহ্মার সেই আদেশেরই অনুবর্ত্তন করিলেন ॥ ১৭ ॥

'রাক্ষসরাজ রাবণ যদি কৌতূহলবশে আমাকে দেখিতে ইচ্ছা করেন' এইরূপ বুদ্ধি হওয়ায় হনুমান্ ইচ্ছা করিলেন—অন্যান্য রাক্ষসগণ তাঁহাকে বন্ধন করুক এবং বলপূর্ব্বক গ্রহণ ( আকর্ষণ ) করুক ( অর্থাৎ তিনি রাক্ষসগণের বন্ধনে বাধা প্রদান করিলেন না ) ॥ ১৮ ॥

তারপর ক্রূর রাক্ষসগণ মহাকপি হনুমান্‌কে কাষ্ঠমুষ্টিদ্বারা আঘাত করিতে করিতে রাক্ষসরাজের নিকট লইয়া গেল ॥ ১৯ ॥

---

১। থ '-রন্ত্রৈর্ব-'। ২। ঘ-ছ '-ম্বরান্বিতঃ', ত '-স্ত্রাম্বরান্বিতঃ'। ৩। দ '-বর্ত্তিতাজ্ঞাম্'। ৪। থ দ 'শরৈশ্চ'। ৫। ছ 'বীরৈরভিনিগ্রহঞ্চ'। ৬। থ দ '-রনু-'। ৭। ঘ-ত '-রাজ-'। ৮। দ '-মানৈ-'। ৯। থ 'ক্রুদ্ধৈ'। ১০। ত 'প্রাবেশ্যত মহাকপিঃ', ক 'সংপ্রা-'। ১১। অতঃপরং ত-পুস্তকে "অথেন্দ্রজিত্তং প্রসমীক্ষ্য মুক্তমস্ত্রেণ বদ্ধং দ্রুমচীরসূত্রৈঃ। ব্যদর্শয়ত্তত্র মহাবলং তং হরিপ্রবীরং সগণায় রাজ্ঞে॥ তং মত্তমিব মাতঙ্গং বদ্ধং কপিবরাত্মজম্। রাক্ষসা রাক্ষসেন্দ্রায় রাবণায় ন্যবেদয়ন্॥ কোঽয়ং কস্য কুতো বাপি কিং কার্য্যং কিং ব্যপাশ্রয়ঃ। ইতি রাক্ষসবৃদ্ধানাং তেষাং সংজজ্ঞিরে কথাঃ॥ হন্যতাং দহ্যতাং বাপি ভক্ষ্যতামিতি চাপরে। রাক্ষসাস্তত্র সংক্রুদ্ধাঃ পরস্পরমথাব্রুবন্॥ স হন্যমানো বহুভিশ্চ তত্র সমেত্য রক্ষোঽধিপপাদমূলে॥ দদর্শ রাজ্ঞঃ পরবীরহন্তুঃ গৃহং মহারত্নপরিচ্ছদস্তৎ। তং দদর্শ মহাতেজা রাবণঃ কপিসত্তমম্॥ রক্ষোভির্ব্বিকৃতাকারৈঃ কৃষ্যমাণং ততস্ততঃ॥ রাক্ষসাধিপতিঃ ক্রুদ্ধো দদর্শ কপিকুঞ্জরম্। তেজোবলসমাযুক্তং তপন্তমিব ভাস্করম্॥" ইত্যধিকম্। দ-পুস্তকে তু "অথেন্দ্রজিত্তমি"ত্যাদি "রাজ্ঞে" ইত্যন্তাংশবর্জ্জং "স হন্যমান" ইত্যাদি "পরিচ্ছদস্তৎ" ইত্যন্তাংশবর্জ্জং চায়মেব পাঠোঽধিকঃ।

স রোষসংবর্ত্তিত[১]তাম্রনেত্রং দশাননং বায়ুসুতো দদর্শ।
সুখোপবিষ্টং কুলশীলবৃদ্ধান্ সমাদিশন্তং প্রতি মন্ত্রিমুখ্যান্ ॥ ২০ ॥
তং[২] বানরেন্দ্রঃ[৩] স তদোপগম্য মহাবলং বায়ুসুতো মহাত্মা।
নিবেদয়ামাস কপীশ্বরস্য দূতঃ সকাশাদহমাগতোঽস্মি ॥ ২১ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে হনূমদ্‌গ্রহণং নাম
পঞ্চচত্বারিংশঃ সর্গঃ ॥ ৪৫ ॥

---

২০। লো-টী। রোষেণ সংবর্ত্তিতানি হনূমন্তং প্রতি প্রেরিতানি তাম্রাণি নেত্রাণি যেন সঃ।

হনূমদ্‌গ্রহণম্ ॥ ৪৫ ॥

---

পবননন্দন হনুমান্ সুখোপবিষ্ট রাবণকে দর্শন করিলেন—তাহার দশটি মুখ, তাহার তাম্রবর্ণ নেত্ররাজি ক্রোধে ঘূর্ণিত হইতেছিল, সে কুলবৃদ্ধ এবং শীলবৃদ্ধ প্রধান মন্ত্রিগণকে আদেশ করিতেছিল ॥ ২০ ॥

পবননন্দন বানরশ্রেষ্ঠ মহাত্মা হনুমান্ তখন মহাবলশালী রাবণের নিকট উপস্থিত হইয়া জানাইলেন—'আমি বানররাজ সুগ্রীবের নিকট হইতে দূতরূপে আসিয়াছি' ॥ ২১ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে হনুমদ্‌গ্রহণ-
নামক ৪৫শ সর্গ সমাপ্ত ॥ ৪৫ ॥

১। ঘ-থ '-সংবর্দ্ধিত-'। ২। থ-পুস্তকে অয়ং শ্লোকো নাস্তি। ৩। ঘ-ছ '-রাগ্র্যঃ'।

## ( ৪৬ ) ষট্‌চত্বারিংশঃ সর্গঃ

ততস্তৈঃ কর্ম্মভিস্তস্য বিস্মিতো[১] ভীমকর্ম্মণঃ[২]।
হনুমান্ রোষ[৩]তাম্রাক্ষো রাক্ষসেন্দ্রমবৈক্ষত ॥ ১ ॥
ভ্রাজমানং মহার্হেণ কাঞ্চনেন বি[৪]রাজতা।
[৫]মুক্তাজালবৃতান্তেন মুকুটেন ম[৬]হাদ্যুতিম্ ॥ ২ ॥
বজ্রসংযোগসং[৭]যুক্তৈর্ম্মহার্হমণিবিগ্রহৈঃ।
[৮]হৈমৈরাভরণৈশ্চিত্রৈর্ম্মানসৈরূপশোভিতম্ ॥ ৩ ॥
মহার্হক্ষৌমসংবীতং চ[৯]ন্দনোত্ত[১০]মভূ[১১]ষিতম্।
অনুলিপ্তং বিচিত্রাভির্বিবিধাভিশ্চ [১২]শুক্তিভিঃ ॥ ৪ ॥

১। লো টী। ভীমপরাক্রমোঽপি বিস্মিতঃ বিস্ময়মাপন্নঃ।

২। লো-টী। মুক্তাজালৈঃ মুক্তাসমূহৈঃ বৃতোঽন্তো যস্য তেন। একস্মিন্ পক্ষে বিরাজতেতি পদদ্বয়ং বর্ত্ততে, তদয়মর্থঃ—বিনা গরুড়েনেব রাজতা, যথা শ্রীকৃষ্ণরথোপরি গরুড়ো রাজতে তথা তন্মস্তকোপরি মুকুটং রাজত ইত্যর্থঃ। যদ্বা, বিরাজতা কাঞ্চনেন বিশিষ্টেন মুকুটেন।

৩। লো-টী। বজ্রেণ হীরকেণ সম্যগ্ যোগঃ সম্বন্ধো যস্মিন্ তেন দ্রব্যেণ সংযুক্তৈঃ মহার্হাণাং মণীনাং বিগ্রহো বিস্তারো যেষু তৈঃ। "বিগ্রহঃ কায়বিস্তার-বিভাগে না রণেঽস্ত্রিয়া"-মিতি কোষঃ। মানসৈঃ বিশ্বকর্ম্মণা সাবহিতেন মনসা চিত্তেন মনীষয়া বা নির্ম্মিতৈঃ। 'মনশ্চিত্ত-মনীষয়ো'রিতি কোষঃ।

৪। লো-টী। বিবিধাভিশ্চ শুক্তিভিরনেকৈর্বিভাগৈঃ। [ পাঠান্তরং দ্রষ্টব্যম্। ]

তারপর সেই ভীষণ-কর্ম্মকারীর সেই সমস্ত কার্য্যে বিস্মিত হইয়া হনুমান্ ক্রোধে রক্তচক্ষু হইলেন ও রাক্ষসরাজ রাবণকে দেখিতে লাগিলেন ॥ ১ ॥

সেই রাবণ উজ্জ্বলকান্তিবিশিষ্ট, সমুজ্জ্বল মহামূল্য সুবর্ণময় মুকুটে পরি-শোভিত, মুকুটের প্রান্তভাগ মুক্তাজালে সমাবৃত ॥ ২ ॥

রাবণ হীরক-খচিত মহামূল্য মণি ও সুবর্ণময় বিচিত্র মানস ( মনীষাবলে নির্ম্মিত ) আভরণে পরিশোভিত ॥ ৩ ॥

[ রাবণ ] মহামূল্য ক্ষৌম বস্ত্রপরিহিত, উত্তম চন্দনে বিভূষিত এবং বহুবিধ বিচিত্র শুক্তিদ্বারা অনুলিপ্ত ॥ ৪ ॥

---

১। দ '-ভং'। ২। ছ-থ '-বিক্রমঃ', দ '-বিক্রমম্'। ৩। ক 'কোপ-', ঘ 'ক্রোধ-'। ৪। ছ 'বিরাজিতা', থ 'মহৌজসা'। ৫। দ-পুস্তকে ইদমর্দ্ধং নাস্তি। ৬। ঘ 'সুশোভতা'। ৭। ঘ-ছ '-যুক্তৈশ্চ মহা-'। ৮। থ 'সুহেমা-'। ৯। থ 'রক্তচন্দনচর্চ্চিতম্'। ১০। ছ-ত-দ '-রুষি-'। ১১। অতঃ পরং দ-পুস্তকে 'পূর্ণ-চন্দ্রাংশুবর্ণেন হারেণাভিবিরাজিতা' ইত্যধিকম্। ১২। ঘ-ত শক্তিভিঃ', থ 'শুক্তিভিঃ', দ 'ভক্তিতঃ'।

বিপুলৈর্দ্দর্শনীয়ৈশ্চ রক্তাক্ষৈর্ভীমবিক্রমৈঃ।
দীপ্ততীক্ষ্ণমহাদংষ্ট্রৈঃ প্রদীপ্তদশনচ্ছদৈঃ ॥ ৫ ॥

শিরোভির্দ্দশভির্ভীমৈর্ভ্রা[১]জমানং মহৌজসম্।
নানাব্যাল[২]মৃগাকীর্ণং শিখরৈরিব ম[৩]ন্দর[৪]ম্ ॥ ৬ ॥

বাহুভিশ্চ সকেয়ূরৈশ্চন্দনোত্তমভূষিতৈঃ।
ভ্রা[৫]জমানং ভুজৈঃ পীনৈঃ পঞ্চশীর্ষৈরিবোরগৈঃ ॥ ৭ ॥

মহতি স্ফাটিকে চিত্রে রূ[৬]প্যসংযোগসংস্কৃতে।
উত্তমাস্তরণোপেতে উপবিষ্টং বরাসনে ॥ ৮ ॥

অলঙ্কৃ[৭]তাভিরত্যর্থং প্রম[৮]দাভিঃ সমন্ততঃ।
বালব্যজনহস্তাভিঃ স্ত্রীভিশ্চ পরিবীজিতম্ ॥ ৯ ॥

---

৫। লো-টী। রক্তাক্ষাণাং দর্শনাদেব শত্রূণাং ভঙ্গাৎ ভীমবিক্রমত্বম্।

৮। লো-টী। রূপ্য-সংযোগেন আহতস্বর্ণসম্বন্ধেন নবীনস্বর্ণসম্বন্ধেনেত্যর্থঃ, সংস্কৃতে ভূষিতে। 'রূপ্যমাহতস্বর্ণরজতে রজতেঽপি চে'তি ভূরি০।

৯। লো-টী। প্রমদাভিঃ প্রকৃষ্টহর্ষাভিঃ।

রক্তচক্ষু-বিশিষ্ট প্রদীপ্ত তীক্ষ্ণ দন্ত ও প্রদীপ্ত ওষ্ঠযুক্ত ভয়ানক বিক্রম (ভঙ্গী)-সম্পন্ন দেখিবার মত দশটি বিশাল মস্তকে পরিশোভিত মহাবলশালী রাবণ নানাবিধ পশু-সমাকীর্ণ বহু-শিখরবিশিষ্ট মন্দর পর্ব্বতের ন্যায় ॥ ৫-৬ ॥

[ রাবণ ] উত্তমচন্দনভূষিত কেয়ূরযুক্ত স্থূল ও সুন্দর পঞ্চশীর্ষ সর্পের ন্যায় বাহুসমূহে পরিশোভিত ॥ ৭ ॥

[ রাবণ ] উত্তম-আস্তরণযুক্ত রৌপ্য-খচিত মহামূল্য স্ফটিকনির্ম্মিত উত্তম আসনে উপবিষ্ট ॥ ৮ ॥

চারিদিকে চামর-ধারিণী প্রচুর অলংকারে অলংকৃতা আনন্দদায়িনী রমণীগণ তাহাকে বাতাস করিতেছিল ॥ ৯ ॥

---

১। ছ-ঙ-দ '-র্ব্বীরং ভ্রাজ-', থ '-যুক্তং'। ২। ঘ-ছ 'সমা-'। ৩। ঙ 'কন্দরম্'। ৪। অতঃ পরং ছ-ঙ-থ-দ-পুস্তকেষু "নীলাঞ্জনচয়প্রখ্যং হারেণোরসি রাজতা। পূর্ণচন্দ্রাংশুবর্ণেন সবলাকমিবাম্বুদম্॥" ইত্যয়ং শ্লোকোঽধিকঃ। ৫। ছ 'শুভৈঃ'। ৬। ঘ-দ 'রত্ন-'। ৭। ঘ '-স্তিমিতস্তত্তঃ'। ৮। ছ-ঙ-থ-দ '-ভিঃ সমুপ-বীজিতম্'।

মহোদরপ্রহস্তাভ্যাং মহাপার্শ্বেন রক্ষসা।
[১]তথৈব রণশূরেণ নিকুম্ভেন মহাত্মনা ॥ ১০ ॥
উপোপবিষ্টং রক্ষোভিশ্চতুর্ভির্ব্বলদর্পিতৈঃ[২]।
কৃৎস্নং পরিবৃতং লোকং চতুর্ভিরিব সাগরৈঃ ॥ ১১ ॥
মন্ত্রিভির্ম্মন্ত্রতত্ত্বজ্ঞৈরমাত্যৈঃ[৩] শুভদর্শনৈঃ।
[৪]অন্বাস্যমানং সচিবৈঃ সুরৈরিব মহেশ্বরম্ ॥ ১২ ॥
অপশ্যদ্রাক্ষসপতিং হনূমানমিতৌজসম্।
[৫]বেষ্টিতং মেরু[৬]শিখরৈঃ সতোয়মিব তোয়দম্ ॥ ১৩ ॥
বন্ধনৈঃ পীড্যমানোঽপি রক্ষোভির্ভীমবিক্রমৈঃ[৭]।
বিস্ময়ং পরমং গত্বা রক্ষঃপতিমবৈক্ষত ॥ ১৪ ॥
ভ্রাজমানং ততো দৃষ্ট্বা হনূমান্ রাক্ষসেশ্বরম্[৮]।
মনসা চিন্তয়ামাস তেজসা[৯] তস্য মোহিতঃ[১০] ॥ ১৫ ॥

১০-১১। লো-টী। মহোদরাদিভিশ্চতুর্ভিঃ পরিবৃতমিতি দ্বয়েনান্বয়ঃ। উপোপবিষ্টং সমীপে সমীপে উপবেশনং যথা ভবতি তথা পরিবৃতং কৃৎস্নং লোকং চতুর্ভিরিব, চতুর্দ্দিগবস্থানাচ্চতুর্ভিঃ।

মহোদর, প্রহস্ত, রাক্ষস মহাপার্শ্ব এবং রণবীর মহাত্মা নিকুম্ভ এই বলদর্পিত চারিজন রাক্ষস রাবণের নিকটে উপবিষ্ট, [ তাহাতে রাবণ যেন ] চারিটি সমুদ্রে পরিবেষ্টিত সমগ্র জগতের ন্যায় ॥ ১০-১১ ॥

সহায়ভূত দেববৃন্দে পরিবেষ্টিত মহেশ্বরের ন্যায় রাবণ মন্ত্রতত্ত্বজ্ঞ সৌম্যদর্শন মন্ত্রিবৃন্দ সমভিব্যাহারে উপবিষ্ট ॥ ১২ ॥

হনুমান্ রাক্ষসরাজ রাবণকে মেরুশিখরে পরিবেষ্টিত জলভারাক্রান্ত ( অর্থাৎ ঘন কৃষ্ণবর্ণ ) মেঘের ন্যায় দেখিলেন ॥ ১৩ ॥

হনুমান্ ভীষণ পরাক্রমশালী রাক্ষসগণকর্ত্তৃক বন্ধনদ্বারা পীড়িত হইতে থাকিলেও অত্যন্ত বিস্ময়াবিষ্ট হইয়া রাক্ষসরাজকে দেখিতে লাগিলেন ॥ ১৪ ॥

তারপর হনুমান্ দীপ্যমান রাক্ষসরাজকে দেখিয়া তাহার তেজে মোহিত হইয়া মনে মনে চিন্তা করিতে লাগিলেন ॥ ১৫ ॥

১। খ-পুস্তকে ইতঃ পাদষট্‌কং নাস্তি। ২। ঘ-ঙ '-র্পিতঃ', দ '-র্পিতম্'। ৩। খ '-র্জ্ঞৈর্নিকুম্ভেন চ মন্ত্রিণা'। ৪। খ 'উপাস্যমানং রক্ষোভিশ্চতুর্ভির্ব্বলদর্পিতম্'। ৫। ঘ-ঙ-দ 'বিষ্ঠিতং'। ৬। 'শৈল-'। ৭। ঘ-ছ '-ক্রমঃ'। ৮। ঘ '-সাধিপম্'। ৯। ঘ 'জ্যোতিষা'। ১০। ছ 'মোহিতস্ততঃ', ঙ 'মোহিতস্তদা'।

পিতৃপৈতামহৈশ্চৈব পূর্ব্বকৈরভিরক্ষিতম্ ।
ন মে মধুবনং হন্যাদদৃষ্ট্বা কপিকুঞ্জরঃ ।
কৌশল্যা সুপ্রজা রাম সমাশ্বসিহি মা শুচঃ ॥ ৫ ॥
দৃষ্টা সীতা ন সন্দেহো ন চান্যেন হনূমতঃ ।
নান্যোঽস্য কর্ম্মণো হেতুঃ সাধনে তদ্বিধো ভবেৎ ॥ ৬ ॥
তথা হি দর্পিতোদগ্রাঃ সাঙ্গদাঃ কাননৌকসঃ ।
নৈষামকৃতকার্য্যাণামীদৃশঃ স্যাদুপক্রমঃ ॥ ৭ ॥
বনভঙ্গেন জানামি মধুনো ভক্ষণেন চ ।
দৃষ্টা হ্যেতে হি হরয়ো জানকীং ধ্রুবমেব চ ॥ ৮ ॥

৬। লো-টী। তদ্বিধোঽন্যো বানরঃ অস্য কর্ম্মণো হেতুর্ন ভবেৎ।

৭। লো-টী। দর্পিতো জাতদর্পঃ উদগ্রো মহান্ রণোৎসাহো যেষাং তে। উপক্রম আরম্ভঃ।

৮। লো টী। 'দৃষ্টা' ইতি আর্ষং পদম্।

বানরপুঙ্গব ( অঙ্গদ ) সীতাকে না দেখিয়া পূর্ব্ববর্ত্তী পিতা-পিতামহগণকর্ত্তৃক সুরক্ষিত আমার মধুবন বিনষ্ট করিতে পারে না; হে রাম, কৌশল্যা সুসন্তানবতী, আপনি আশ্বস্ত হউন, শোক করিবেন না ॥ ৫ ॥

[ ইহারা ] সীতাকে দেখিয়াছে এবিষয়ে সন্দেহ নাই, তাহাও হনূমান্ ব্যতিরেকে অন্য কেহ নয়, কারণ, অন্য কোন বানর এতাদৃশ কার্য্য-সাধনে তাদৃশ সমর্থ নয় ॥ ৬ ॥

দেখা যাইতেছে—অঙ্গদের সহিত বানরগণ অত্যন্ত গর্ব্বিত ও যুদ্ধোন্মত্ত হইয়াছে, ইহারা সীতাদর্শনরূপ কার্য্য সম্পাদন না করিলে এরূপ আরম্ভ করিত না ॥ ৭ ॥

বনভঙ্গ এবং মধু-ভক্ষণের দ্বারা বুঝিতে পারিতেছি যে, ইহারা নিশ্চয়ই জনকনন্দিনী সীতাকে দেখিয়াছে ॥ ৮ ॥

১। ত দ '-মহৈশ্চৈব'। ২। ঘ-ত '-রপি'। ৩। দ 'মদ্বচঃ'। ৪। ক 'শুচ'। ৫। ছ-ত থ দ 'দেবী'। ৬। ঘ-ছ '-মতা'। ৭। ঘ থ দ 'নাস্যস্য'। ৮। থ 'তথা হ্যদগ্রা দৃশ্যন্তে', দ 'তথাপি'। ৯ ক 'মধুনাং'। ১০। ছ-থ 'হরিবরাঃ'। ১১। ছ-ত-থ '-মাগতাঃ'

হনূমতি হি সিদ্ধিশ্চ[১] মতিশ্চ রঘুনন্দন।
ব্যবসায়শ্চ শৌর্য্যঞ্চ সূর্য্যতেজ ইব ধ্রুবম্ ॥ ৯ ॥

জাম্ববান্ যত্র নেতাভূদঙ্গদশ্চ[২] বলেশ্বরঃ।
হনূমানপ্যধিষ্ঠাতা ন তত্র গতিরন্যথা ॥ ১০ ॥

নৈবং[৩] চিন্তয়িতুং যুক্তং সংপ্রত্যমিতবিক্রম।
সর্ব্বথা খলু বৈদেহী লক্ষিতা নাত্র সংশয়ঃ ॥ ১১ ॥

ততঃ[৪] কিলকিলাশব্দং শুশ্রাব স তদাম্বরে[৫]।
হনূমৎকর্ম্মহৃষ্টানাং নদতাং কাননৌকসাম্[৬]।
কিষ্কিন্ধ্যামুপযাতানাং সিদ্ধিং কথয়তামিব ॥ ১২ ॥

৯। লো-টী। হনুমতি সিদ্ধিঃ কার্য্যসম্পত্তিঃ, মতিঃ কার্য্যসিদ্ধাবিচ্ছা, ব্যবসায়ো জ্ঞানং শৌর্য্যং চ ধ্রুবং নিশ্চিতম্।

১০। লো-টী। গতিশ্চেষ্টা অন্যথা ন ভবতি।

হে রঘুনন্দন, হনূমানের উপরই কার্য্যের সিদ্ধি এবং সূর্য্যের তেজের ন্যায় ( উজ্জ্বল ) জ্ঞান ও বীরত্ব নির্ভর করিতেছে, ইহা সুনিশ্চিত ॥ ৯ ॥

যেখানে জাম্ববান্ নেতা এবং অঙ্গদ সেনাপতি ও হনূমান্ অধ্যক্ষ, সেখানে চেষ্টা বৃথা হইবে না ॥ ১০ ॥

হে মহাবীর, আপনার এরূপ চিন্তা করা উচিত নহে, [ ইহারা ] নিশ্চয়ই বিদেহ-রাজনন্দিনী সীতাকে দেখিয়াছে, এবিষয়ে সন্দেহ নাই ॥ ১১ ॥

তারপর, কিষ্কিন্ধ্যাগামীদের কার্য্যসিদ্ধির কথা যেন বলিয়া দিতেছে—এইরূপ হনূমানের কার্য্যে আনন্দিত কোলাহলকারী বানরদিগের 'কিল্ কিল্' এইরূপ শব্দ তিনি তখন আকাশমার্গে শ্রবণ করিলেন ॥ ১২ ॥

১। ঘ-থ '-মত্যাস্তি সি-'। ২। ঘ '-দো বানরেশ্বরঃ'। ৩। ছ-থ 'নৈব', ঘ-ত 'বৈরং নির্ণয়িতুং'। ৪। ক 'অতঃ'। ৫। ঘ '-ম্বরাৎ'। ৬। ঘ 'বনতাঞ্চ বনৌকসাম্'।

ততঃ শ্রুত্বা কপীনাং[1] তং নিনদং কপিসত্তমঃ[2]।
আয়তাঞ্চিতলাঙ্গূলঃ সোঽভবদ্ধৃষ্টমানসঃ ॥ ১৩ ॥
আজগ্মুস্তেঽপি[3] হরয়ো রামদর্শনকাঙ্ক্ষিণঃ।
অঙ্গদং পুরতঃ কৃত্বা হনূমন্তঞ্চ বানরম্ ॥ ১৪ ॥
তেঽঙ্গদপ্রমুখাঃ সর্ব্বে সংপ্রহৃষ্টমুখাস্তদা[4]।
নিপেতুর্হরিরাজস্য[5] পাদয়োা রাঘবস্য চ ॥ ১৫ ॥
হনূমাংশ্চ মহাবাহুঃ প্রণম্য শিরসা ততঃ[6]।
অভ্যবাদয়ত প্রহ্বো[7] রামং কমললোচনম্[8] ॥ ১৬ ॥
নিশ্চিতার্থস্ততস্তস্মিন্ সুগ্রীবঃ পবনাত্মজে[9]।
লক্ষ্মণশ্চ পরং হৃষ্টো[10] হনূমন্তমবৈক্ষত ॥ ১৭ ॥

১৩। লো-টী। আয়তং দীর্ঘমঞ্চিতং পূজিতং চঞ্চলীকৃতং বা লাঙ্গূলং যেন সঃ।
১৬। লো-টী। প্রহ্বো বিনীতঃ।
১৭। লো-টী। নিশ্চিতোঽর্থো যেন সঃ।

···সুগ্রীববাক্যম্ ॥ ৬৬ ॥

অনন্তর কপিরাজ বানরদিগের আগমন-ধ্বনি শ্রবণ করিয়া প্রকাণ্ড লাঙ্গূল সঞ্চালিত করত আনন্দিত হইলেন ॥ ১৩ ॥

অঙ্গদ এবং হনুমান্‌কে অগ্রে করিয়া রাম-দর্শনাভিলাষী সেই বানরগণ আসিয়া উপস্থিত হইলেন ॥ ১৪ ॥

অঙ্গদপ্রমুখ সেই সকল বানর প্রসন্নমুখে বানররাজ সুগ্রীব এবং রামচন্দ্রের চরণে নিপতিত হইলেন ॥ ১৫ ॥

তারপব মহাবাহু হনূমান্ মস্তকদ্বারা প্রণাম করিয়া বিনীতভাবে রাম এবং লক্ষ্মণকে অভিবাদন করিলেন ॥ ১৬ ॥

১। ছ-থ '-নাস্ত', দ 'নাঞ্চ'। ২। ঘ '-কুঞ্জরঃ'। ৩। ত 'চ'। ৪। ঘ-থ '-তনূরুহাঃ'। ৫। ছ '-তুঃ কপি-'। ৬। ঘ 'তদা'। ৭। দ 'প্রাজ্ঞো'। ৮। অতঃ পরং ছ-পুস্তকে 'নিয়তামক্ষতাং দেবীং রাঘবায় ন্যবেদয়ৎ ॥' ইত্যধিকম্। ৯। ঘ 'মারুতাত্মজে'। ১০। ঘ-থ 'প্রীতো'।

প্রীত্যা পরময়া যুক্তো রামশ্চ পরবীরহা।

বহুমানেন মহতা হনূমন্তমবৈক্ষত ॥ ১৮ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে সুগ্রীববাক্যং
নাম ষট্ষষ্টিতমঃ সর্গঃ ॥ ৬৬ ॥

অনন্তর সুগ্রীব এবং লক্ষ্মণ পবননন্দন হনূমানের নিকট সীতার সংবাদ অবগত হইবেন নিশ্চয় করিয়া হৃষ্টান্তঃকরণে তাহাকে দেখিতে লাগিলেন ॥ ১৭ ॥

শক্রহন্তা রামও পরম প্রীতি সহকারে সম্মান-পুরঃসর হনূমান্‌কে অবলোকন করিতে লাগিলেন ॥ ১৮ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে সুগ্রীববাক্যনামক
৬৬ম সর্গ সমাপ্ত ॥ ৬৬ ॥

## ( ৬৭ ) সপ্তষষ্টিতমঃ সর্গঃ

তে তু প্রস্রবণং[১] শৈলমাগত্য হরিযূথপাঃ[২]।
প্রণম্য শিরসা রামং লক্ষ্মণঞ্চ মহারথম্[৩] ॥ ১ ॥

যুবরাজং পুরস্কৃত্য সুগ্রীবমভিবাদ্য চ।
প্রবৃত্তিমথ সীতায়া আখ্যাতুমুপচক্রমুঃ[৪] ॥ ২ ॥

রাবণান্তঃপুরে রোধং রাক্ষসীভিশ্চ তর্জ্জনম্[৫]।
অনুরাগঞ্চ বৈদেহ্যা[৬] যশ্চাপি সময়ঃ কৃতঃ ॥ ৩ ॥

তদাচচক্ষিরে সর্ব্বং[৭] বানরা রাম[৮]সন্নিধৌ।
বৈদেহীমক্ষতাং রামঃ শ্রুত্বা চোত্তরমব্রবীৎ[৯] ॥ ৪ ॥

১। লো-টী। প্রস্রবণং প্রস্রবণনামানং শৈলম্।
৩। লো-টী। রোধমাবরণম্। অনুরাগং রামে।
৪। লো-টী। অক্ষতাং রাক্ষসীভির্হিংসিতাম্ ( ? )। 'অক্ষতং ন দ্বয়োঃ পণ্ডে লাজেষু ত্রিষু [ ত্রিধ- ? ] হিংসিতে' ইতি কোষঃ।

---

সেই বানরদলাধ্যক্ষগণ প্রস্রবণনামক পর্ব্বতে আগমনপূর্ব্বক মহারথ রাম এবং লক্ষ্মণকে অবনতমস্তকে প্রণাম করিয়া এবং যুবরাজ অঙ্গদকে অগ্রে করত সুগ্রীবকেও অভিবাদন করিয়া সীতার বৃত্তান্ত বলিতে আরম্ভ করিলেন ॥ ১-২ ॥

বিদেহ-রাজনন্দিনী সীতার রাবণের অন্তঃপুরে অবরোধ, রাক্ষসীগণকর্ত্তৃক ভর্ৎসনা, রামের প্রতি অনুরাগ এবং একমাস পরে প্রাণত্যাগের সংকল্প, এই সমস্ত, বানরগণ রামচন্দ্রের নিকটে বলিলেন। বিদেহ-রাজনন্দিনী সীতা অক্ষত আছেন শুনিয়া রাম উত্তর করিলেন— ॥ ৩-৪ ॥

১। ত '-মাসাস্থ'। ২। ক '-পুঙ্গবাঃ'। ৩। ঘ-থ 'মহাবলম্'। ৪। ত 'ব্যাখ্যাতু-'। ৫। ঘ 'গর্জ্জনম্'। ৬। ছ 'সীতায়া'। ৭। ক 'সর্ব্বে'। ৮। ঘ-ছ 'রাজ-'। ৯। ছ 'বচন-'।

ক্ক সীতা বর্ত্ততে দেবী কথঞ্চ ময়ি বর্ত্ততে ।
এতন্মে সর্ব্বমাখ্যাত[১] বৈদেহীং প্রতি বানরাঃ ॥ ৫ ॥
রামস্য বচনং শ্রুত্বা হরয়ো রামসন্নিধৌ ।
অচোদয়ন্ হনূমন্তং সীতাবৃত্তান্তকোবিদম্[২] ॥ ৬ ॥
শ্রুত্বা[৩] তু বচনং তেষাং হনূমান্ মারুতাত্মজঃ ।
উবাচ বাক্যং বাক্যজ্ঞঃ সীতায়া দর্শনং[৪] প্রতি ॥ ৭ ॥
সমুদ্রং লঙ্ঘয়িত্বাহং শতযোজনমায়তম্[৫] ।
অগচ্ছং জানকীং সীতাং মার্গমাণো বিহায়সা ॥ ৮ ॥
লঙ্কা নাম পুরী তত্র[৬] রাবণস্য দুরাত্মনঃ ।
দক্ষিণস্য সমুদ্রস্য তীরে বসতি দক্ষিণে ॥ ৯ ॥

৭। লো-টী। দর্শনং যথাভূৎ তথা উবাচ।

বানরগণ, বিদেহ রাজনন্দিনী সীতাদেবী [ রাবণের অন্তঃপুরমধ্যে ] কোথায় অবস্থান করিতেছেন ? এবং আমার প্রতি তাঁহার মনোভাব কিরূপ ? তাঁহার সম্বন্ধে এই সমস্ত বৃত্তান্ত আমার নিকট বল ॥ ৫ ॥

রামের বাক্য শ্রবণ করিয়া বানরগণ সীতা-বৃত্তান্তাভিজ্ঞ হনূমান্‌কে [ সীতার বৃত্তান্ত বলিবার জন্য ] রামের নিকট প্রেরণ করিলেন ॥ ৬ ॥

বাক্‌পটু পবননন্দন হনূমান্ তাঁহাদের বাক্য শ্রবণ করিয়া সীতাকে যেরূপ দেখিয়াছেন, তাহা বলিতে লাগিলেন— ॥ ৭ ॥

আমি শতযোজন-বিস্তৃত সমুদ্র উল্লঙ্ঘন করিয়া আকাশপথে অন্বেষণ করিতে করিতে জনকনন্দিনী সীতার নিকটে গিয়াছিলাম ॥ ৮ ॥

সেখানে, দক্ষিণ-সমুদ্রের দক্ষিণ তীরে দুরাত্মা রাবণের লঙ্কানামক নগরী বর্ত্তমান আছে ॥ ৯ ॥

১। ঘ-ত '-তং'। ২। খ '-বেদিনম্'। ৩। ঘ-ছ 'তদ্বচনং'। ৪। ছ-ত-দ 'যথা', খ 'তথা'। ৫। ঘ '-বিস্তৃতম্'। ৬। ছ 'যত্র'।

তত্র সীতা ময়া দৃষ্টা রাবণান্তঃপুরে সতী।
সংন্যস্য ত্বয়ি ভদ্রন্তে প্রাণান্ রাম মনোরথৈঃ[১] ॥ ১০ ॥
দৃষ্টা মে রাক্ষসীমধ্যে তর্জ্যমানা পুনঃ পুনঃ।
রাক্ষসীভির্বিরূপাভী রক্ষিতা প্রমদাবনে ॥ ১১ ॥
দুঃখমাস্তে ভৃশং সীতা নিত্যং দেবী সুখোচিতা[২]।
রাবণান্তঃপুরে রুদ্ধা রাক্ষসীভিঃ সুরক্ষিতা[৩] ॥ ১২ ॥
একবেণীধরা দীনা ত্বচ্চিন্তা ত্বৎপরায়ণা।
অধঃশয্যা বিবর্ণাঙ্গী পদ্মিনীব হিমাগমে ॥ ১৩ ॥
রাবণাদ্বিনিবৃত্তাত্মা[৪] মর্ত্তব্যে কৃতনিশ্চয়া।
কথঞ্চিদেব কাকুৎস্থ তত্র[৫] সাসাদিতা[৬] ময়া ॥ ১৪ ॥

১০। লো-টী। মন এব রথাঃ, তৈর্মনোরথৈঃ, ত্বয়ি প্রাণান্ সন্ন্যস্য সতী বর্ত্তমানা।
১৩। লো-টী। পদ্মিনী পদ্মসংঘাত ইব।

সেই লঙ্কায় রাবণের অন্তঃপুরে সীতাকে আমি দেখিয়াছি। রামচন্দ্র! তিনি মনে মনে আপনাতে প্রাণ সমর্পিত করিয়া অবস্থান করিতেছেন, আপনার মঙ্গল হউক ॥ ১০ ॥

আমি রাক্ষসীগণ-মধ্যে, কুৎসিত-রাক্ষসীগণ-পরিবেষ্টিতা এবং তৎকর্ত্তৃক পুনঃ পুনঃ নিন্দিতা সীতাকে প্রমোদ-কাননে দেখিয়াছি ॥ ১১ ॥

সুখে থাকিবার উপযুক্তা সীতাদেবী রাক্ষসীগণে সুরক্ষিতা হইয়া রাবণের অন্তঃপুরে আবদ্ধা থাকায় সর্ব্বদা অত্যন্ত দুঃখ অনুভব করিতেছেন ॥ ১২ ॥

দুঃখিতা সেই সীতা সর্ব্বদা একটীমাত্র বেণী ধারণ করেন, তিনি আপনার চিন্তায় রত ও আপনিই তাঁহার একমাত্র আশ্রয়। তিনি ভূতলে শয়ন করেন এবং শীত ঋতুতে পদ্মিনীর ন্যায় তাঁহার অঙ্গসমূহ অতিশয় বিবর্ণ ॥ ১৩ ॥

হে কাকুৎস্থ, আমি সেখানে কোনরূপে (অতিকষ্টে) তাঁহার নিকট উপস্থিত হইয়াছিলাম। তাঁহার আত্মা রাবণের প্রতি পরাঙ্মুখ, তিনি মৃত্যুর জন্য কৃতনিশ্চয়া ॥ ১৪ ॥

১। থ '-রথৈ'। ২। ঘ-থ 'সুখোষিতা'। ৩। ঘ '-ভিঃ রক্ষিতা'। ৪। ক '-বৃত্তার্থা'। ৫। ছ 'সা তত্রাসাদিতা'। ৬। ঘ-থ 'সম্ভাষিতা'।

ইক্ষ্বাকুবংশবিখ্যাতিং শনৈঃ কীর্ত্তয়তা তদা।
সা ময়া রঘুশার্দ্দূল বিশ্বাসমুপপাদিতা ॥ ১৫ ॥
ততঃ সংভাষিতা দেবী সর্ব্বমর্থঞ্চ শ্রাবিতা।
রামসুগ্রীবসখ্যঞ্চ শ্রুত্বা প্রীতিমুপাগমৎ ॥ ১৬ ॥
বিনয়ঃ সমুদাচারো ভক্তিস্তস্যাস্তথা ত্বয়ি।
যন্ন হন্তি দশগ্রীবং সুমহাত্মা স রাক্ষসঃ ॥ ১৭ ॥
এবং ময়া মহাভাগা দৃষ্টা জনকনন্দিনী।
উগ্রেণ তপসা যুক্তা ত্বদ্‌ভক্ত্যা পুরুষর্ষভ ॥ ১৮ ॥

১৫। লো-টী। সা ময়া যোগিনী। 'সামর্ষা' ইতি পাঠে রাবণং প্রতি ক্রুদ্ধা। অভি-পালিতা প্রাপিতা। 'প্রতিপাদিতা' ইতি বা পাঠঃ।

১৭। লো-টী। বিনয়াদিকং যদ্ যস্মাদ্ দশগ্রীবং ন হন্তি, অত এব, মন্যে স রাক্ষসঃ সুষ্ঠু মহান্ আত্মা মরণাভাবে যত্নো যস্য তাদৃশঃ।

হে রঘুশ্রেষ্ঠ রাম, আমি তখন ইক্ষ্বাকুবংশের যশঃ পুনঃ পুনঃ কীর্ত্তন করিয়া তাঁহার বিশ্বাস উৎপাদন করিলাম ॥ ১৫ ॥

তাহার পর সীতাদেবীর সহিত আলাপ করিয়া সমস্ত বিষয় তাঁহাকে শুনাইলাম, তিনি রামচন্দ্রের সহিত সুগ্রীবের বন্ধুত্বের কথা শ্রবণ করিয়া প্রীতি লাভ করিলেন ॥ ১৬ ॥

যেহেতু সীতার বিনয়, সদাচার, আপনার প্রতি ভক্তি—এই সমস্ত রাবণকে ধ্বংস করিতেছে না, অতএব [মনে হয়] সেই রাক্ষসের মহিমা অসাধারণ ॥ ১৭ ॥

হে পুরুষসিংহ, আমি মহাভাগা জনকনন্দিনী সীতাকে উৎকট তপস্যায় রতা এবং আপনার প্রতি অতিশয় ভক্তিমতী দেখিয়াছি ॥ ১৮ ॥

১। ঘ 'কথয়তা'। ২। ক 'ময়া'। ৩। থ 'কথঞ্চিদেব কাকুৎস্থ বিশ্বাসমুপপাদিতা'। ৪। 'দেবী'। ৫। ত '-ত্বম্'। ৬। ঘ 'প্রীততরাভবৎ'। ৭। দ '-গতা'। ৮। ঘ-থ 'নিরুদ্ধঃ'। ৯। ত থ ভর্ত্তৃভক্তিস্তথা'। ১০। ছ 'ত্বমহাত্মা'। ১১। ক '-সম্'।

তং মণিং দিব্যরূপঞ্চ দীপ্যমানং স্বতেজসা।

দত্ত্বা রামায় হনুমাংস্ততঃ প্রাঞ্জলিরব্রবীৎ ॥ ১৯ ॥

তাসামন্তরমাসাদ্য রাক্ষসীনাং বরাঙ্গনা[1]।

অব্রবীন্মাং ততঃ[2] সীতা শোকবাষ্প[3]পরিপ্লুতা ॥ ২০ ॥

বক্তব্যস্তে নরব্যাঘ্রো রামঃ[4] সত্যপরাক্রমঃ।

নিখিলেনেহ যদ্দৃষ্টং রাক্ষসীনাঞ্চ যচ্ছ্রুতম্ ॥ ২১ ॥

তর্জ্জিতং[5] রাক্ষসেন্দ্রস্য গর্জ্জিতং[6] ভীষণন্তথা।

দ্বৌ মাসৌ জীবিতব্যং মে স চাপি সময়ঃ কৃতঃ ॥ ২২ ॥

অয়ং তস্মৈ প্রদাতব্যো যত্নাৎ স্বপরিপালিতঃ[7]।

স চ মদ্‌বচনাদ্ বাচ্যঃ সুগ্রীবস্যৈব শৃণ্বতঃ[8] ॥ ২৩ ॥

২০। লো-টী। অন্তরম্ অবসরম্।

২৩। লো-টী। সুগ্রীবস্য উপশৃণ্বতঃ সমক্ষমিত্যর্থঃ।

হনুমান্ অতিশয় সুন্দর এবং স্বীয় প্রভায় প্রদীপ্ত সেই মণি রামের হস্তে অর্পণ করিয়া কৃতাঞ্জলিপুটে বলিতে লাগিলেন— ॥ ১৯ ॥

"অনিন্দ্যসুন্দরী সীতা সেই রাক্ষসীদের মধ্যে বাস করিয়া শোকে মুহ্যমান হইয়া অশ্রুপূর্ণনেত্রে আমাকে বলিলেন— ॥ ২০ ॥

তুমি এই স্থানে যাহা দেখিলে এবং রাক্ষসীদের নিকট যাহা শুনিলে—রাক্ষসরাজ রাবণের ভীষণ তর্জ্জন-গর্জ্জন এবং আর দু'মাস মাত্র আমার জীবনের সময়-নির্দ্দেশরূপ সেই প্রতিজ্ঞা, এই সমস্ত পুরুষসিংহ সত্যপরাক্রম রামচন্দ্রের নিকট সমগ্রভাবে বলিবে ॥ ২১-২২ ॥

অতিযত্নে সুরক্ষিত এই মণি তাঁহাকে প্রদান করিবে এবং সুগ্রীবের সমক্ষে আমার কথানুসারে তাঁহাকে বলিবে— ॥ ২৩ ॥

১। ঘ-ত '-ননা'। ২। ঘ-ছ 'তদা'। ৩। ঘ '-তাপ-'। ৪। ঘ '-মো ভীম-'। ৫। থ 'গর্জ্জিতং'। ৬। থ 'তর্জ্জনং'। ৭। ছ-থ '-রক্ষিতঃ'। ৮। ছ-ত '-স্তোপশৃণ্বতঃ'।

এষ চূড়ামণির্দ্দিব্যো[১] ময়া সুপরিরক্ষিতঃ।

[২]তব নির্যাতিতঃ সৌম্য যেনাহং জাবিতা বিভো।

মনঃশিলায়াস্তিলকং তং স্মরস্বেতি[৩] চাব্রবীৎ ॥ ২৪ ॥

বিজ্ঞাপ্যঃ[৪] স নরব্যাঘ্রো যত্নাদ্ বায়ুসুত ত্বয়া।

অখিলেনেহ[৫] যদ্দৃষ্টমিতি মামাহ[৬] জানকী[৭] ॥ ২৫ ॥

এষ নির্যাতিতঃ শ্রীমান্ ময়া তে বারিসম্ভবঃ।

মণির্জ্জনকরাজস্য দুহিত্রা প্রেষিতো[৮]ঽনঘ[৯] ॥ ২৬ ॥

এনং দৃষ্ট্বা প্রহৃষ্যামি ব্যসনেঽপীহ[১০] চানঘ।

জাবিতং ধারয়িষ্যামি মাসং দশরথাত্মজ।

মাসাদূর্দ্ধং ন জীবেয়ং রাক্ষসীবশমাগতা ॥ ২৭ ॥

২৪। লো-টী। বচনমেবাহ দ্বাভ্যাম্—'এষ' ইতি। হে সৌম্য, হে বিভো, শ্রীরাম! যেন মণিনা জীবিতা জীবামি।

২৭। লো-টী। পুনরপি সীতাবচনম্ 'এন'মিতি সার্দ্ধেন।

'প্রভু, এই উৎকৃষ্ট চূড়ামণি আমি অতিযত্নে রক্ষা করিয়াছি; আপনার বিরহে ইহাব সাহায্যে এপর্য্যন্ত জীবনধারণ করিয়াছি'। 'মনঃশিলার সেই তিলক স্মরণ করুন,' ইহাও তিনি বলিয়াছেন ॥ ২৪ ॥

জনকনন্দিনী সীতা আমাকে বলিয়াছেন—'পবননন্দন হনুমন্! তুমি এখানে যাহা দেখিলে তৎ-সমস্ত সেই পুরুষব্যাঘ্র রামচন্দ্রকে যত্ন-সহকারে নিবেদন করিবে' ॥ ২৫ ॥

হে অনঘ, জনকরাজনন্দিনী সীতাকর্ত্তৃক প্রেরিত জল [ অর্থাৎ সমুদ্র ] হইতে উৎপন্ন অতি সুন্দব এই মণি আমি আপনার নিকট প্রত্যর্পণ করিতেছি ॥ ২৬ ॥

[ সীতা বলিয়াছেন ] 'হে দাশরথে, এই বিপদেও আমি এই মণি দেখিয়া আনন্দিত হইয়াছি। আমি আর এক মাস মাত্র জীবন ধারণ করিব। রাক্ষসীগণের অধীন হইয়া ইহার অধিক আর প্রাণ রাখিব না' ॥ ২৭ ॥

---

১। দ গুপ্তোঽভি-'। ২। ত-দ-পুস্তকয়োরিদমর্দ্ধং নাস্তি। ৩। ত 'সংস্মরন্তীতি সা-', দ 'স্মরন্তী সাব্র চাব্র-'। ৪। ত-দ '-প্যশ্চ'। ৫। ত '-নেতি'। ৬। ঘ-থ 'মৈথিলী'। ৭। অতঃ পরং ত-পুস্তকে 'তব নির্য্যাতিতঃ সৌম্য যেনাহং জীবিতা প্রভো'। ইত্যধিকম্। ৮। ছ 'ময়া'। ৯। অতঃ পরং ছ-পুস্তকে 'এনং দৃষ্ট্বা প্রহৃষ্যামি ব্যসনে পীড়িতানঘ।" ইত্যধিকম্। ১০। ত 'পীড়িতানন'।

ভূয়শ্চেদমভিজ্ঞানং বৈদেহ্যাঃ শৃণু রাঘব।
উত্তরে চিত্রকূটস্য বৃত্তং [১]পাদে মনোরমে ॥ ২৮ ॥
[২]বাধমানস্য [৩]বৈদেহ্যাং মাংসার্থে [৪]বায়সস্য তু।
ক্ষিপ্তামিষীকাং কাকস্য তস্যার্থে দুষ্টকর্ম্মণঃ ॥ ২৯ ॥
ঐষীকমস্ত্রমপি তৎ কাকার্থে [৫]সন্নিপাতিতম্।
জহি পাপ[৬]মিমং রক্ষঃক্রূরং [৭]দারাপহারিণম্ ॥ ৩০ ॥
ইতি [৮]মামব্রবীৎ সীতা ধর্ম্মজ্ঞা ধর্ম্মচারিণী।
রাবণান্তঃপুরে রুদ্ধা মৃগীবোৎফুল্ললোচনা ॥ ৩১ ॥
এতত্তে সর্ব্বমাখ্যাতং ময়া রাঘব তত্ত্বতঃ।
সর্ব্বথা সাগরজলে সন্তারং [৯]প্রবিচিন্তয় ॥ ৩২ ॥

২৯। লো-টী। রোদয়মানস্য কপটেন দুঃখং জনয়ত ইতি সর্ব্বজ্ঞঃ। 'রোরুদানস্যে'তি পাঠে বৈদেহ্যাং বৈদেহ্যাঃ সমক্ষং পুনঃ পুনারুদতঃ বায়সস্য বয়ো যৌবনং তদ্বিশিষ্টস্য কাকস্য ক্ষিপ্তামিষীকাং শৃণ্বিতি পূর্ব্বেণান্বয়ঃ।

৩০। লো-টী। 'দারাপহারিণ'মিতি পুংস্ত্বমার্ষম্। রক্ষসাং মধ্যে ক্রূরং বা।

রামচন্দ্র, বিদেহ-রাজনন্দিনী সীতার আরও স্মারক ( কথা ), যাহা চিত্রকূট-পর্ব্বতের প্রান্তবর্ত্তী মনোহর উত্তর-পর্ব্বতে ঘটিয়াছিল, শ্রবণ করুন ॥ ২৮ ॥

বিদেহ-রাজনন্দিনী সীতার পীড়া-উৎপাদক মাংসাভিলাষী দুষ্কার্য্যকারী সেই কাকের উদ্দেশ্যে ক্ষিপ্ত ইষীকা অস্ত্রের কথা স্মরণ করুন ॥ ২৯ ॥

'সেই কাকের জন্য ঐষীক অস্ত্রও প্রয়োগ করিয়াছিলেন। এই দারাপহারী ক্রূর পাপিষ্ঠ রাক্ষসকে বধ করুন' ॥ ৩০ ॥

রাবণের অন্তঃপুরে অবরুদ্ধা ধর্ম্মজ্ঞা ধর্ম্মচারিণী এবং হরিণীর ন্যায় চঞ্চল-নয়না সীতা এইরূপ আমাকে বলিয়াছেন ॥ ৩১ ॥

হে রাঘব, আমি আপনার নিকট সমস্ত বৃত্তান্ত যথার্থভাবে বর্ণনা করিলাম, [ এক্ষণে ] সমুদ্রজলে সন্তরণের সর্ব্বপ্রকার উপায় চিন্তা করুন ॥ ৩২ ॥

১। ও-দ '-পাদমনো-', খ '-পাদপসঙ্কুলে'। ২। ক 'রোচমানস্য', ও 'বোধমানস্য', থ 'রটমানস্য'। ৩। ত 'বৈদেহী'। ৪। থ 'রাঘবস্য চ'। ৫। ঘ 'বিনিপা-'। ৬। ছ-ত '-মিদং'। ৭। ঘ-থ 'ভার্য্যাপ-'। ৮। ত 'ত্বাম-'। ৯। দ 'প্রতিচি-'।

উপায়ো দৃশ্যতাং কশ্চিদ্ যথা নদনদীপতিম্ ।
ন চিরেণ ভবান্ ঘোরং সসৈন্যঃ সাগরস্তরেৎ ॥ ৩৩ ॥

[১]বার্ত্তাং শ্রুত্বা রাজপুত্রৌ প্রহৃষ্টৌ দৃষ্ট্বা সিদ্ধিং বানরেন্দ্রশ্চ রাজা ।
[২]গাত্রাশ্লেষং লক্ষ্মণশ্চা[৩]মিতাত্মা কৃত্বা দৃষ্ট্বা[৪] বায়ুপুত্রং শ[৫]শংসুঃ ॥ ৩৪ ॥
জাতাশ্বাসৌ রাজপুত্রৌ বিদিত্বা তাঞ্চাভিজ্ঞাং[৬] রাঘবায় প্রদায় ।
[৭]দেব্যাখ্যাতং সর্ব্বমেবানুপূর্ব্ব্যা তূষ্ণীমুক্ত্বা বায়ুপুত্রস্তদাভূৎ ॥ ৩৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে অভিজ্ঞানমণিসমর্পণং নাম সপ্তষষ্টিতমঃ সর্গঃ ॥ ৬৭ ॥

৩৩। লো-টী। দৃশ্যতে দৃশ্যতাম্। তদেব বা কচিৎ পাঠঃ। নচিরেণ শীঘ্রম্।

৩৪। লো-টী। সিদ্ধিং কার্য্যসিদ্ধিম্। নেত্রাশ্লেষং নেত্রৈর্হনুমদাশ্লেষণং কৃত্বা প্রসন্ননেত্রৈর্হনুমদবেক্ষণং কৃত্বা প্রশশংসুঃ। লক্ষ্মণঃ সশ্রীকো বানরেন্দ্রঃ। 'রামভ্রাতরি পুংসি স্যাৎ সশ্রীকেঽপ্যভিধেয়বৎ' ইতি কোষঃ।

...অভিজ্ঞানসমর্পণম্ ॥ ৬৭ ॥

আপনি কোন উপায় চিন্তা করুন, যাহাতে সসৈন্যে নদ-নদীপতি ভয়ঙ্কর সমুদ্র শীঘ্রই সন্তরণ করিতে পারেন ॥ ৩৩ ॥

[ হনুমানের মুখে সীতার ] বৃত্তান্ত শ্রবণ করিয়া রাজপুত্রদ্বয় আনন্দিত হইলেন, বানররাজ সুগ্রীবও কার্য্যসিদ্ধি দর্শন করিয়া আনন্দিত হইলেন এবং মহাত্মা লক্ষ্মণও পবননন্দন হনুমান্‌কে দেখিয়া আলিঙ্গন করিলেন এবং সকলে তাঁহার প্রশংসা করিতে লাগিলেন ॥ ৩৪ ॥

তখন হনুমান্ রাজপুত্রদ্বয় ( রাম এবং লক্ষ্মণ )কে আশ্বস্ত হইতে দেখিয়া, রামচন্দ্রকে সেই স্মারক মণি প্রদান করিয়া এবং সীতাকর্ত্তৃক উক্ত সমস্ত বৃত্তান্ত আনুপূর্ব্বিক বর্ণনা করিয়া চুপ করিয়া রহিলেন ॥ ৩৫ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে অভিজ্ঞানমণিসমর্পণ-নামক ৬৭ম সর্গ সমাপ্ত ॥ ৬৭ ॥

১। ক-পুস্তকে ইতঃ শ্লোকদ্বয়ং নাস্তি। ২। ত-দ 'নেত্রা-'। ৩। ত '-ণে চামি-'। ৪। ত-থ 'হৃষ্টৌ'। ৫। ঘ-ত-দ 'শশংস'। ৬। ত-থ 'তস্মাভিজ্ঞানং'। ৭। ঘ-ত-দ 'বেদা-'।

## ( ৬৮ ) অষ্টষষ্টিতমঃ সর্গঃ

এবমুক্তো হনুমতা রামো দশরথাত্মজঃ[১]।
তং মণিং হৃদয়ে কৃত্বা[২] প্ররুরোদ সলক্ষ্মণঃ[৩] ॥ ১ ॥
নিরীক্ষ্য[৪] তং মণিশ্রেষ্ঠং[৫] রাঘবঃ শোককর্ষিতঃ[৬]।
নেত্রাভ্যাং বাষ্পপূর্ণাভ্যামিদং বচনমব্রবীৎ ॥ ২ ॥
যথৈব ধেনুঃ স্রবতি স্নেহাদ্ বৎসস্য বৎসলা।
এবং মে মণিরত্নস্য বৈদেহ্যা[৭] ইব দর্শনম্ ॥ ৩ ॥
[৮] মণিরত্নমিদং দত্তং বৈদেহ্যাঃ শ্বশুরেণ বৈ[৯]।
বধূকালে তদা বদ্ধমধিকং মূর্ধ্ন্যশোভত ॥ ৪ ॥

২-৩। লো-টী। নেত্রাভ্যামশ্রুপূর্ণাভ্যাং বিশিষ্টো রাঘবঃ। যদ্বা, নেত্রাভ্যামশ্রুপূর্ণাভ্যামিতি পরেণান্বয়ঃ। যথা ধেনুর্বৎসবিরহেণ পূর্ণাভ্যাং নেত্রাভ্যামশ্রু স্রবতি মুঞ্চতি এবং বৈদেহ্যা ইব মণিরত্নস্য বৈদেহীসদৃশস্য মণিরত্নস্য দর্শনং মে মম নেত্রাভ্যাং পূর্ণাভ্যাং সকলাভ্যাং সকাশাৎ অশ্রু স্রবতি পাতয়তীত্যর্থঃ। 'বারিপূর্ণাভ্যা'মিতি পাঠঃ কচিৎ। 'অশ্রূণি বারি পূর্ণাভ্যা'মিতি সর্ববিজ্ঞসম্মতঃ। যদ্বা, ধেনুর্যথা অশ্রু স্রবতি এবং বৈদেহীমণিরত্নবৎসলস্য মম দর্শনং নেত্রাশ্রু মুঞ্চতীত্যর্থঃ।

দশরথনন্দন রাম লক্ষ্মণের সহিত হনুমান্ কর্তৃক এইরূপ উক্ত হইয়া সেই মণি হৃদয়ে স্থাপন করিয়া আনন্দাশ্রু বর্ষণ করিতে লাগিলেন ॥ ১ ॥

শোকসন্তপ্ত রামচন্দ্র অশ্রুপূর্ণনেত্রে সেই শ্রেষ্ঠ মণি দর্শন করিয়া এই কথা বলিলেন— ॥ ২ ॥

স্নেহশীলা ধেনু যেরূপ বৎসদর্শনে স্নেহ-বশতঃ অশ্রু বিসর্জন করে, সেইরূপ বিদেহ-রাজনন্দিনী সীতাসদৃশ এই মণিরত্নদর্শনেও আমার নয়ন হইতে অশ্রু নির্গত হইতেছে ॥ ৩ ॥

আমার শ্বশুর ( জনকরাজ ) বিদেহরাজনন্দিনী সীতার বিবাহকালে এই মণিরত্ন দান করিয়াছিলেন, তখন উহা সীতার মস্তকে অতিশয় শোভা পাইত ॥ ৪ ॥

১। ক 'রঘুসত্তমঃ'। ২। ঘ 'ধৃত্বা'। ৩। দ '-হ ল-'। ৪। ঘ-ছ 'চ'। ৫। ঘ '-বরং'। ৬। ছ-থ '-মূর্চ্ছিতঃ'। ৭। ঘ 'মৈথিল্যা'। ৮। থ-পুস্তকে অত আরভ্য ষষ্ঠশ্লোকান্তং নাস্তি। ৯। ঘ 'চ'

অয়ং হি জলসংভূতো মণিঃ পরমপূজিতঃ।[১]
রাজ্ঞে পরমতুষ্টেন দত্তঃ শক্রেণ[২] ধীমতা ॥ ৫ ॥
ইমং দৃষ্ট্বা মণিশ্রেষ্ঠং যথা তাতস্য দর্শনম্।
অদ্যাভ্যুপগতঃ[৩] সৌম্য বৈদেহ্যা[৪] ইব দর্শনম্ ॥ ৬ ॥
অয়ং মণিবরঃ কালং প্রিয়য়া ধারিতশ্চিরম্।
অদ্যাস্য দর্শনেনাহং দৃষ্টাং[৫] তামেব চিন্তয়ে ॥ ৭ ॥
[৬]কিমাহ সীতা বৈদেহী ব্রূহি[৭] সৌম্য পুনঃ পুনঃ।
শোকাগ্নিনা দহ্যমানং সিঞ্চ মাং বাক্যবারিণা ॥ ৮ ॥

---

৬। লো-টী। বৈদেহ্যা ইব বৈদেহ্যাঃ সদৃশস্য মণিবত্নস্য দর্শনং যথোপগতঃ প্রাপ্তোঽস্মি, তথা ইমং মণিশ্রেষ্ঠং দৃষ্ট্বা তাতস্য দর্শনং প্রাপ্ত ইত্যন্বয়ঃ। যদ্বা, যথা তাতস্য দর্শনমুপগতঃ তথা বৈদেহ্যা ইবেতি বাক্যালঙ্কারে।

৭। লো-টী। চিরং কালং যথা ভবতি তথা ধারিতো ধৃত ইত্যর্থঃ। তাং দৃষ্টামিব চিন্তয়ে, 'দৃষ্টাং তামেবে'তি ক্বচিৎ পাঠঃ।

জল হইতে উৎপন্ন এই অত্যুৎকৃষ্ট মণি ধীমান্ দেবরাজ পরম হইয়া রাজা জনককে দান করিয়াছিলেন ॥ ৫ ॥

হে সৌম্য, এই শ্রেষ্ঠ মণি দর্শন করিয়া যেরূপ আমার শ্বশুরের দর্শন লাভ করিয়াছি বলিয়া মনে হয়, সেইরূপ সীতারও দর্শন লাভ করিয়াছি বলিয়া মনে হয় ॥ ৬ ॥

প্রিয়া সীতা বহুদিন যাবৎ এই শ্রেষ্ঠ মণি ধারণ করিয়াছেন, ইহার দর্শনে তাঁহাকেই দেখিয়াছি বলিয়া মনে হয় ॥ ৭ ॥

হে সৌম্য, বিদেহরাজনন্দিনী সীতা কি বলিয়াছেন, তাহা পুনঃ পুনঃ বল, শোকানলে দহ্যমান আমাকে বাক্যরূপ জলদ্বারা সিঞ্চন কর ॥ ৮ ॥

১। ঘ '-সুন্দরঃ'। ২। ঘ '-স্তু ইন্দ্রেণ'। ৩। ঘ-ছ 'অদ্যাস্ম্যুপা-'। ৪। ঘ 'মৈথিল্যা'। ৫। ছ-ঙ-দ '-মিতি'। ৬। থ-পুস্তকে অতঃ প্রভৃতি দশমশ্লোকান্তং নাস্তি। ৭। ঘ 'বদস্তিকে'।

অতস্তু কিং দুঃখতরং যদেনং বারিসম্ভবম্[১] ।
মণিং[২] পশ্যামি হনুমন্ বৈদেহীমাগতাং বিনা ॥ ৯ ॥

জীবিষ্যতি চিরং সীতা যদি মাসং[৩] ধরিষ্যতি[৪] ।
ক্ষণং সৌম্য ন জীবেয়ং বিনা তামিতি চিন্তয়ে ॥ ১০ ॥

নয় মাং তত্র[৫] হনুমন্ যত্রাস্তে সা মম[৬] প্রিয়া ।
মুহূর্ত্তং নাবতিষ্ঠেয়ং প্রবৃত্তিমুপলভ্য হি ॥ ১১ ॥

কথং সা মম সুশ্রোণী ভীরুরেকাকিনী সতী[৭] ।
ভয়াবহানাং[৮] ঘোরাণাং মধ্যে তিষ্ঠতি রক্ষসাম্ ॥ ১২ ॥

১০। লো-টী। ধরিষ্যতি প্রাণান্ ধারয়িষ্যতীত্যর্থঃ। তদা চিরং জীবিষ্যতি। উপৈষ্যতীতি পাঠে প্রত্যাসীতার্থঃ ( ? )। সৌম্য হে হনুমন্।

১১। লো-টী। নাবতিষ্ঠেয়মিত্যার্ষং পরস্মৈপদম্।

হে হনূমন্, বিদেহরাজনন্দিনী সীতাকে উপস্থিত না দেখিয়া যে এই জলজাত মণিরত্ন দেখিতেছি, ইহা হইতে কষ্টকর কি হইতে পারে ? ॥ ৯ ॥

সীতা যদি আর একমাস প্রাণ ধারণ করিতে পারেন, তবে তিনি বহুকাল জীবিত থাকিবেন। কিন্তু, হে সৌম্য, সীতার বিরহে আমি ক্ষণকালও জীবন ধারণ করিতে সমর্থ নই—এইরূপ চিন্তা করিতেছি ॥ ১০ ॥

হে হনূমন্, যেখানে আমার সেই প্রিয়া সীতা অবস্থান করিতেছেন, আমাকে সেই স্থানে লইয়া চল, তাঁহার বৃত্তান্ত অবগত হইয়া আমি মুহূর্ত্তকাল [ অন্যত্র ] থাকিতে ইচ্ছা করি না ॥ ১১ ॥

আমার প্রিয়া ভয়াতুরা সেই সীতা কিরূপে ভয়ঙ্কর রাক্ষসগণমধ্যে বাস করিতেছেন ? ॥ ১২ ॥

১। ছ-ত 'যদিমং'। ২। ক 'রত্নানি' ( ? )। ৩। ঘ 'নাং সমুপৈষ্যতি'। ৪। দ 'ধরিষ্যতি'। ৫। ছ 'হনুমংস্তত্র', খ 'চাপি হনুমন্ যত্র দৃষ্টা প্রিয়া কপে'। ৬। দ 'মম সা'। ৭। ঘ 'বধূঃ'। ৮। ত 'তথা বদ্ধা সুঘো-'।

[১] শারদস্তিমিরান্মুক্তো নূনং চন্দ্র ইবাম্বুদৈঃ।
[২] আবৃতং বদনং তস্যা ন বিরাজতি রাক্ষসৈঃ ॥ ১৩ ॥
কিমাহ সীতা হনুমংস্তত্ত্বতঃ[৩] কথয়স্ব মে।
এতেন খলু জীবিষ্যে ভেষজেন যথাতুরঃ ॥ ১৪ ॥
মধুরং মধুরাভাষা কিমাহ মম সা প্রিয়া।
মদ্বিহীনা বরারোহা হনুমন্ কথয়স্ব মে ॥ ১৫ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে রামপরিদেবনং নাম
অষ্টষষ্টিতমঃ সর্গঃ ॥ ৬৮ ॥

১৩। লো-টী। শারদশ্চন্দ্রঃ শরৎকালীনঃ, তিমিরাৎ কৃষ্ণাষ্টম্যাদিজাতান্মুক্তঃ, ততশ্চাম্বুদৈর্বিশিষ্টঃ।

১৪। লো-টী। এতেন সীতাসংবাদেন।

শ্রীরামপরিদেবনম্ ॥ ৬৮ ॥

অন্ধকারমুক্ত অথচ মেঘাবৃত শারদ শশীর ন্যায় রাক্ষসগণ-পরিবৃত সেই সীতার বদনমণ্ডল শোভা পাইতেছে না ॥ ১৩ ॥

হে হনূমন্, সীতা কি বলিয়াছেন তাহা সম্যক্ রূপে বল, ঔষধসেবনে রোগীর ন্যায় সীতার সংবাদশ্রবণে আমিও জীবন ধারণ করিতে পারিব ॥ ১৪ ॥

হে হনূমন্, মধুরভাষিণী আমার প্রিয়া সেই সীতা আমার বিরহে কি বলিয়াছেন, তাহা আমার নিকট বল ॥ ১৫ ॥

মহর্ষি বাল্মীকিপ্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে রামপরিদেবন নামক
৬৮ম সর্গ সমাপ্ত ॥ ৬৮ ॥

১। ছ 'সার-'। ২। ঘ 'সংবৃতং'। ৩। ঘ-থ 'মাম্'।

## ( ৬৯ ) ঊনসপ্ততিতমঃ সর্গঃ

এবমুক্তস্তু রামেণ হনুমান্ বানরর্ষভঃ[১] ।
পূর্ব্ববৃত্তমভিজ্ঞানং ভূয়ঃ সংপ্রত্যভাষত[২] ॥ ১ ॥
সুপ্তা কিল ত্বয়া সার্দ্ধং জানকী[৩] পুনরুত্থিতা ।
অথাস্যা[৪] বায়সোঽভ্যেত্য বিদদার স্তনান্তরম্[৫] ॥ ২ ॥
দেব্যাস্ত্বমঙ্কে[৬] সুপ্তশ্চ নিদ্রামভিগতস্তদা ।
পুনশ্চ কিল পক্ষী স দেব্যা অজনয়দ্ব্যথাম্[৭] ॥ ৩ ॥
উৎপত্যোৎপত্য সহসা বিদদার ভৃশং[৮] কিল ।
ততস্ত্বং[৯] বুদ্ধবা স্তন শোণিতেন সমুক্ষিতঃ[১০] ॥ ৪ ॥

৪। লো টী। বুদ্ধবান্ জাগরিতবান্। সমুক্ষিতঃ সিক্তঃ।

রামচন্দ্র বানরশ্রেষ্ঠ হনূমান্‌কে এইরূপ বলিলে, হনূমান্ পুনরায় অভিজ্ঞান-সূচক পূর্ব্ববৃত্তান্ত বলিতে লাগিলেন— ॥ ১ ॥

[ একদা ] জনকনন্দিনী সীতা আপনার সহিত নিদ্রা যাইয়া পুনরায় উত্থিত হইলে, এক কাক আসিয়া তাঁহার স্তনমধ্যভাগ বিদীর্ণ করিল ॥ ২ ॥

আপনি তাঁহার ক্রোড়ে [ মস্তক রাখিয়া ] নিদ্রিত ছিলেন। সেই কাক পুনরায় তাঁহার পীড়া উৎপাদন করিতে লাগিল ॥ ৩ ॥

[সেই কাক সীতার স্তনোপরি] পুনঃ পুনঃ পতিত হইয়া সেই স্থান বিদীর্ণ করিল। তদনন্তর আপনি সেই রক্তে সিক্ত হইয়া জাগরিত হইলেন ॥ ৪ ॥

---

১। ঘ '-ষোত্তমঃ'। ২। ছ 'স প্রত্য-'। ৩। ঘ 'মৈথিলী। ৪। ছ 'অথৈমাং', দ 'যথা-'। ৫। ছ '-রে'। ৬। দ '-মঙ্গে'। ৭। দ 'ব্যজন-'। ৮। ত-টি-দ 'স্তনান্তরম্'। ৯। ক '-স্ত্ব', ঘ-থ 'অভূস্ত্বং ংস্তত্র'। ১০। ঘ-ছ-ত-দ '-ক্ষিতাম্'।

বায়সেন[১] চ তেনৈব[২] সততং বধ্যমানয়া।
বোধিতঃ কিল সুপ্তস্ত্বং বৈদেহ্যা রঘুনন্দন ॥ ৫ ॥
তদা দৃষ্ট্বা বরারোহাং বিতুন্নাং[৩] তাং স্তনান্তরে।
আশীবিষ ইব ক্রুদ্ধঃ শ্বসন্ বাক্যমভাষথাঃ[৪] ॥ ৬ ॥
নখাগ্রৈঃ[৫] কেন তে ভীরু বিতুন্নং হি স্তনান্তরম্।
কঃ ক্রীড়তি সরোষেণ পঞ্চবক্ত্রেণ ভোগিনা ॥ ৭ ॥
নিরীক্ষমাণস্ত্বমথ বায়সং সমবৈক্ষথাঃ[৬]।
নখৈঃ সরুধিরৈস্তীক্ষ্ণৈস্তামেবাভিমুখং[৭] স্থিতম্ ॥ ৮ ॥
পুত্রঃ কিল স[৮] শক্রস্য[৯] বায়সো বিহগোত্তমঃ[১০]।
ধারান্তরচরঃ[১১] শ্রীমান্ পবনস্য সমো[১২] গতৌ[১৩] ॥ ৯ ॥

৬। লো-টী। বিতুন্নাং ব্যথিতাম্।
৭। লো টী। ভোগিনা সর্পেণ।
৯। লো টী। ধারান্তরচরঃ খড়্গধারান্তরচরঃ।

হে রঘুনন্দন, সেই বায়সকর্তৃক নিরন্তর আহত হইয়া সীতা আপনাকে নিদ্রা হইতে জাগরিত করিলেন ॥ ৫ ॥

তখন আপনি সীতাদেবীর স্তনমধ্যভাগ বিদীর্ণ দেখিয়া ক্রুদ্ধ সর্পের ন্যায় নিশ্বাস ছাড়িতে ছাড়িতে এই কথা বলিলেন — ॥ ৬ ॥

হে সীতে, কে তোমার স্তনমধ্যভাগ নখদ্বারা বিদারিত করিয়াছে? কে ক্রুদ্ধ পঞ্চমুখ সর্পের সহিত ক্রীড়া করিতেছে? ॥ ৭ ॥

অনন্তর আপনি চতুর্দ্দিকে অবলোকন করত সীতারই সম্মুখে অবস্থিত রুধিরাক্ত তীক্ষ্ণনখবিশিষ্ট বায়সকে দেখিতে পাইলেন ॥ ৮ ॥

খড়্গধারার মধ্যে বিচরণকারী ( অর্থাৎ অতিধূর্ত্ত ) প্রিয়দর্শন পক্ষিশ্রেষ্ঠ সেই বায়স ইন্দ্রের পুত্র এবং বেগে পবনতুল্য ॥ ৯ ॥

১। ছ-ত দ 'ততস্তেন'। ২। ঘ 'তৎক্ষণং'। ৩। ঘ-থ 'বিচিতাং', ছ 'বিধ্বস্তাং'। ৪। থ '-মভাষত'। ৫। ঘ-থ 'ভিন্নং ব্রূহি স্তনান্তরম্'। ৬। ত '-বেক্ষ-', থ '-বৈক্ষত'। ৭। ঘ 'সশোণিতৈঃ'। ৮। থ 'স কিল'। ৯। দ 'বজ্রস্য'। ১০। ঘ 'বিহগাধমঃ'। ১১। ঘ-ত 'বনান্তর-'। ১২। ঘ 'বায়ুবেগসমো'। ১৩। ছ 'জবে'।

ততস্ত্বং হি মহাবাহো কোপসংবর্ত্তিতেক্ষণঃ[1]।
বধে[2] হি তস্য[3] দুষ্টস্য[4] কৃতবানসি বৈ মতিম্ ॥ ১০ ॥
স ত্বং প্রদাপ্তং[5] চিক্ষেপ দর্ভং কিল খগং প্রতি।
দর্ভসংস্তর[6]তস্তস্মাদিষীকা[7]মন্বযোজয়ৎ[8] ॥ ১১ ॥
স দীপ্ত[9] ইব কালাগ্নির্জ্জ্বালাভিমুখো[10] দ্বিজম্।
ততস্ত্বং বায়সং দীপ্তঃ স দর্ভোঽনুজগাম হ ॥ ১২ ॥

১০। লো-টী। কোপেন সংবর্ত্তিতে ঘূর্ণিতে ঈক্ষণে যস্য সঃ। 'কোপসংবর্দ্ধিতেক্ষণ' ইতি পাঠঃ ক্বাচিৎকঃ।

১১। লো টী। দর্ভসংস্তরতো দর্ভযুক্তাদ্ যজ্ঞাৎ। তস্মাৎ পূর্ব্বানুষ্ঠিতাৎ। ইষীকাং দর্ভমন্বযোজয়ঃ গৃহীতবান্। তঞ্চ দর্ভং সন্ধায় ধনুষীত্যর্থঃ, পশ্চাৎ খগং প্রতি চিক্ষেপ। যদ্বা, সংস্তরঃ সংস্তরণমাস্তরণমিতি যাবৎ। দর্ভসংস্তরাৎ আস্তরণাৎ দর্ভমিষীকাম্ ইষীকাস্ত্রত্বেন নিরূপ্য অন্বযোজয়ঃ, বৈদিকৈর্মন্ত্রৈরিত্যর্থাৎ। অনু পশ্চাৎ দীপ্তদর্ভং প্রতিচিক্ষেপেত্যর্থঃ। অন্যৎ পূর্ব্ববৎ। যদ্বা, দর্ভসংস্তরাৎ দর্ভযুক্তপ্রস্তরাৎ। শেষং সমানম্। 'স ত্বং প্রদীপ্ত'মিতি পাঠে স ত্বং বলবন্তং দৃঢ়মিত্যর্থঃ। 'সংস্তরঃ প্রস্তরে যজ্ঞে সঙ্গরো যুধি চাপদী'তি কোষঃ। 'গৃহীত্বা কুম্ভবান্ দর্ভং ব্রাহ্মৈর্মন্ত্রৈরবযোজয়' ইতি সার্ব্বজ্ঞঃ পাঠঃ। কুম্ভবান্ কার্ম্মুকবান্ দর্ভং গৃহীত্বা ব্রাহ্মৈর্মন্ত্রৈরবযোজয় ইতি। অন্যৎ সমানম্। 'কুম্ভো রাশ্যন্তরে হস্তিমূর্দ্ধাংশে রাক্ষসান্তরে। কার্ম্মুকে' ইতি কোষঃ। অত্র 'ইষীকা'পদং যত্র যত্রাস্তি তত্র তত্র ইষীকাপদেন দর্ভো লক্ষ্যতে। কিঞ্চ, যত্র যত্র দর্ভপদং তত্র তত্র দর্ভপদেন ইষীকা, তত এব সর্ব্বত্র সঙ্গতির্নান্যথেতি।

হে মহাবাহো, তদনন্তর আপনি ক্রোধে নেত্র বিঘূর্ণিত করিয়া সেই পাপিষ্ঠ বায়সের প্রাণ সংহারের ইচ্ছা করিলেন ॥ ১০ ॥

সেই ক্রুদ্ধ আপনি যজ্ঞীয় আস্তীর্ণকুশ হইতে একটী প্রদীপ্ত কুশকে ইষীকাস্ত্রে (অর্থাৎ ইষীকাস্ত্র-মন্ত্রে) সংযোজিত (অর্থাৎ অভিমন্ত্রিত) করিয়া বায়সের প্রতি নিক্ষেপ করিলেন ॥ ১১ ॥

সেই প্রজ্জ্বলিত কুশ বায়সপক্ষীর অভিমুখে প্রলয়কালীন অগ্নির ন্যায় প্রজ্জ্বলিত হইল এবং তদনন্তর ঐ বায়সের অনুসরণ করিল ॥ ১২ ॥

১। থ -বর্দ্ধিতেক্ষণঃ'। ২। ত 'বধার্থং'। ৩। ছ-দ 'তু'। ৪। ঘ-ছ 'পাপস্য'। ৫। ঘ-ছ 'দীপ্তং বিচিক্ষেপ'। ৬। দ '-সংভবত-'। ৭। ছ-ত '-যোজয়ঃ'। ৮। অতঃ পরং ত-পুস্তকে 'গৃহীত্বা সংস্তরাত্তস্মাদ্ ব্রাহ্মৈর্মন্ত্রৈরযোজয়ঃ।' ইত্যধিকম্। ৯। ছ 'সুদীপ্ত', ত-থ 'প্রদীপ্ত-'। ১০। ঘ-থ '-মুখে খগম্'।

[১]পিত্রা চ স পরিত্যক্তঃ [২]সুরৈশ্চ সমহর্ষিভিঃ ।
পরিক্রম্য চ লোকাংস্ত্রীংস্ত্রাতারং [৩]নাভ্যবিন্দত ॥ ১৩ ॥

স ত্বাং নিপতিতো ভূমৌ শরণ্যং শরণং গতঃ ।
বধার্হমপি [৪]কাকুৎস্থ [৫]দয়য়া তং ততোহব্রবীৎ ॥ ১৪ ॥

[৬]মোঘমস্ত্রং ন [৭]শক্যন্তু [৮]কর্ত্তুমেতন্ময়োদ্যতম্ ।
[৯]ত্যজৈকমঙ্গং [১০]খচর [১১]যত্তেহনিষ্টমিতি প্রভো ॥ ১৫ ॥

তেন চৈকং পরিত্যক্তং নয়নং দীনচেতসা ।
ততস্তস্যাক্ষি কাকস্য [১২]দক্ষিণং [১৩]শাতিতং ত্বয়া ॥ ১৬ ॥

১৫। লো-টী। অনিষ্টমনিচ্ছাবিষয়ম্ ।
১৬। লো-টী। শাতিতং নাশিতম্ ।

সেই কাক পিতা এবং মহর্ষিদের সহিত দেবগণ কর্ত্তৃক পরিত্যক্ত হইয়া স্বর্গ, মর্ত্ত্য ও পাতাল পরিভ্রমণ করিয়াও কোন রক্ষক লাভ করিল না ॥ ১৩ ॥

হে কাকুৎস্থ, [ অবশেষে ] সেই কাক ভূপতিত হইয়া শরণাগতবৎসল আপনার আশ্রয় গ্রহণ করিলে, আপনি সেই কাক বধযোগ্য হইলেও দয়া করিয়া তাহাকে বলিলেন— ॥ ১৪ ॥

হে বায়স, আমার নিক্ষিপ্ত এই অস্ত্র নিষ্ফল করিবার শক্তি নাই, অতএব যাহা তোমার অনভিপ্রেত এইরূপ একটা অঙ্গ বিসর্জ্জন কর ॥ ১৫ ॥

সেই দীনাত্মা কাক এক চক্ষু পরিত্যাগ করিতে স্বীকার করিলে, আপনি তাহার দক্ষিণ চক্ষু বিনষ্ট করিলেন ॥ ১৬ ॥

১। খ 'স পিত্রা'। ২। ঘ-ঙ 'সুমহ-'। ৩। ছ-ঙ 'নাধ-', দ 'নাধ্য-'। ৪। ক '-স্থো'। ৫। ছ-ঙ-দ 'তং তমব্রবীঃ'। ৬। দ 'মোঘং মমাস্ত্রং ন শক্যং'। ৭। খ '-স্ত্রমশক্যস্তু'। ৮। ঘ-প '-মিত্যেব' রাঘব'। ৯। ছ '-কাঙ্গং খগখর', খ 'ত্যজৈনম-'। ১০। ঘ-ছ '-ষ্টতমং'। ১১। ছ 'বিভো'। ১২। ঘ-প 'পাতিতং দক্ষিণং'। ১৩। ঙ-দ 'পাতিতং'।

নমস্কৃত্বা স তে রাম রাজ্ঞে দশরথায় চ।[1] [2]
বিসৃষ্টঃ স ত্বয়া কাকঃ প্রতিপেদে স্বমালয়ম্ ॥ ১৭ ॥[3]
এবমস্ত্রবিদাং শ্রেষ্ঠঃ সত্ত্ববান্ বলবান্ স্থিবঃ।[4] [5]
কিমর্থমস্ত্রং রক্ষঃসু ন যোজয়সি রাঘব ॥ ১৮ ॥[6]
ন নাগা ন চ গন্ধর্ব্বা নাসুরা ন মরুদ্‌গণাঃ।[7]
তব রাম রণে শক্তা বেগং প্রতিসমাসিতুম্ ॥ ১৯ ।[8]
তব বীর্য্যবতঃ কশ্চিদ্ যদ্যস্তি ময়ি সংভ্রমঃ।[9]
কিমর্থং ন শরৈস্তীক্ষ্ণৈঃ ক্ষয়ং নয়সি রাক্ষসান্ ॥ ২০ ॥

১৭। লো টী। নমস্কৃত্বা স কাকঃ স্থিত ইতি শেষঃ। পশ্চাৎ স ত্বয়া বিসৃষ্টস্ত্বাপ্ত ইত্যন্বয়ঃ।

১৮। লো টী। স্থিতঃ স্থিরঃ। ধর্ম্মযুদ্ধে রত (?) পরাঙ্মুখঃ। 'স্থির' ইত্যপি ক্বচিৎ পাঠঃ।

১৯-২০। লো-টী। প্রতিসমাসিতুং সোঢ়ুং যদি কশ্চিদস্তি, তদা ময়ি সম্ভ্রমঃ সম্যগেব ভ্রমঃ।

হে রামচন্দ্র, সেই কাক আপনাকে এবং মহারাজ দশরথকে নমস্কার করিয়া আপনার নিকট বিদায় লইয়া স্বীয় বাসস্থানে গমন করিল ॥ ১৭ ॥

হে রাঘব, আপনি অস্ত্রবিদ্‌গণের মধ্যে শ্রেষ্ঠ, স্থির এবং বলবান্, আপনি কিজন্য রাক্ষসদিগের প্রতি অস্ত্র নিক্ষেপ করিতেছেন না? ॥ ১৮ ॥

হে রাম, নাগ, গন্ধর্ব্ব, অসুর ও দেবগণ কেহই যুদ্ধে আপনার পরাক্রম সহ্য করিতে সমর্থ নহে ॥ ১৯ ॥

আপনি বীর্য্যবান্, আমার প্রতি যদি আপনার কিছুমাত্র আদর থাকে, তবে তীক্ষ্ণ শরদ্বারা রাক্ষসদিগকে সংহার করিতেছেন না কেন? ॥ ২০ ॥

১। খ 'রাঘবায় নমস্কৃত্য'। ২। দ 'বৈ'। ৩। খ 'সুরালয়ম্'। ৪। ঘ 'বীরঃ'। ৫। ছ 'স্থিতঃ'। ৬। দ '-য়তি'। ৭। ঘ খ 'ন যক্ষা'। ৮। খ 'রণে বাণস্য তে শক্তা'। ৯। ত-খ দ 'ময়ি বক্তব্যি'।

ভ্রাতুরাদেশমাদায় লক্ষ্মণো[১] বা পরন্তপঃ ।
স[২] কিমর্থঞ্চ[৩] মাং বীরস্ত্রায়তে ন মহামতিঃ ॥ ২১ ॥

শক্তৌ তৌ পুরুষব্যাঘ্রৌ বায়্বগ্নিসমতেজসৌ ।
সুরাণামপি দুর্ধর্ষৌ[৪] কিমর্থং মামুপেক্ষতঃ[৫] ॥ ২২ ॥

নূনং[৬] মে দুষ্কৃতং কিঞ্চিন্মহদস্তি ন সংশয়ঃ ।
সমর্থৌ সহিতৌ যন্মাং নাবেক্ষেতে[৭] পরন্তপৌ ॥ ২৩ ॥

বৈদেহ্যা বচনং[৮] শ্রুত্বা করুণং সাধুভাষিতম্[৯] ।
পুনরপ্যহমার্য্যাং[১০] তামিদং বচনমুক্তবান্ ॥ ২৪ ॥

তচ্ছোকবশগো রামো দেবি সত্যেন তে শপে ।
রামদুঃখাভিভূতশ্চ[১১] লক্ষ্মণঃ পরিতপ্যতে ॥ ২৫ ॥

২৩। লো টী। কিঞ্চ কিং বা, সহিতৌ একত্র বর্ত্তমানৌ।

শত্রুপীড়নকারী সেই মহামতি বীর লক্ষ্মণই বা কিজন্য ভ্রাতার অনুমতি লইয়া আমাকে উদ্ধার করিতেছেন না ? ॥ ২১ ॥

শক্তিশালী পুরুষশ্রেষ্ঠ রাম ও লক্ষ্মণ বায়ু ও অগ্নির ন্যায় তেজস্বী এবং দেবতা-দিগেরও দুর্দ্ধর্ষ ; তাঁহারা কিজন্য আমাকে উপেক্ষা করিতেছেন ? ॥ ২২ ॥

নিশ্চয়ই আমার কোন মহাপাপ আছে, সন্দেহ নাই ; যেহেতু শত্রু-পীড়নকারী রাম ও লক্ষ্মণ সামর্থ্য-সত্ত্বেও এবং একত্র সম্মিলিত থাকিয়াও আমার প্রতি দৃষ্টিপাত করিতেছেন না।” ॥ ২৩ ॥

সীতার কথিত এই করুণ বাক্য শুনিয়া আমি সেই পূজনীয়া সীতাদেবীকে পুনরায় এই কথা বলিলাম— ॥ ২৪ ॥

“হে দেবি, আপনার নিকট সত্য শপথ করিতেছি—রামচন্দ্র আপনার শোকে অবশ হইয়া পড়িয়াছেন এবং রামের দুঃখে অভিভূত হইয়া লক্ষ্মণও পরিতপ্ত হইতেছেন ॥ ২৫ ॥

১। ঘ '-ণঃ পরবীরহা'। ২। থ 'কিমর্থং হনূমন বীর ত্রায়তে'। ৩। ছ-ত '-স্তু'। ৪। থ 'মাং কিমর্থমুপেক্ষতঃ'। ৫। ঘ-ত '-মুপেক্ষিতঃ'। ৬। থ '-তিং'। ৭। ঘ 'হি রাঘবৌ'। ৮। ঘ 'বাচমাকর্ণ্য'। ৯। ঘ '-সম্মতম্'। ১০। ছ-ত '-মেবম্'। ১১। ত 'অতি-', ঘ-থ 'রামো দুঃ-'।

কথঞ্চিদ্ ভবতী[1] দৃষ্টা[2] ন কালঃ[3] পুনরাসিতুম্ ।
ন[4] চিরাত্[5]ত্বন্তু দুঃখানাং পারং[6] দ্রক্ষ্যসি মৈথিলি ॥ ২৬ ॥
তাবুভৌ নরশার্দ্দূলৌ রাজপুত্রা[7]বনিন্দিতৌ ।
ত্বদ্দর্শনকৃতোৎসাহৌ লঙ্কাং ভস্মীকরিষ্যতঃ ॥ ২৭ ॥
হত্বা চ[8] সমরে রৌদ্রং[9] রাবণং সহবান্ধবম্ ।
রাঘবস্ত্বাং[10] বরারোহে স্বাং পুরীং প্রাপয়িষ্যতি ॥ ২৮ ॥
যত্তু[11] রামোঽভিজানীয়াদভিজ্ঞানমনিন্দিতে ।
প্রীতিসংজননং তস্য প্রতিদাতুং[12] ত্বমর্হসি ॥ ২৯ ॥
সা সমীক্ষ্য দিশঃ সর্ব্বা বেণীগ্রথিতমুত্তমম্ ।
বিমুচ্য প্রদদৌ মহ্যং মণিরত্নমিদং শুভম্ ॥ ৩০ ॥

২৬। লো-টী। ভবতীং দৃষ্ট্বা কালো যমোঽপি পুনরাসিতুং স্থাতুং ন সমর্থ ইত্যর্থঃ, কুতো রাবণ ইতি। 'ভবতী দৃষ্টে'তি পাঠে কালেনাপি কথঞ্চিদ্ ভবতী দৃষ্টা চেৎ কালোঽপীত্যন্বয়ঃ।

কোনরূপে আপনার দর্শন পাইয়াছি, [ এখন ] আর অবস্থান করিবার সময় নাই, হে মৈথিলি, আপনি অচিরেই দুঃখের পরপারে উত্তীর্ণ হইবেন ॥ ২৬ ॥

সেই অনিন্দনীয় পুরুষশ্রেষ্ঠ রাজপুত্রদ্বয় আপনার দর্শনার্থে উৎসাহিত হইয়া লঙ্কানগরীকে ভস্মীভূত করিবেন ॥ ২৭ ॥

হে বরারোহে ( হে সুন্দরি ), রামচন্দ্র ক্রূর রাবণকে যুদ্ধে সবান্ধবে নিহত করিয়া আপনাকে নিজ নগরে লইয়া যাইবেন ॥ ২৮ ॥

হে সুন্দরি, রামচন্দ্র যাহা চিনিতে পারিবেন, তাঁহার আনন্দদায়ক সেইরূপ একটী অভিজ্ঞান আপনি প্রদান করিতে পারেন" ॥ ২৯ ॥

তিনি চারিদিকে অবলোকন করিয়া বেণীমধ্যে গ্রথিত এই অত্যুৎকৃষ্ট সুন্দর মণিটী আমাকে প্রদান করিলেন ॥ ৩০ ॥

* ১। ছ-দ '-তীং'। ২। থ 'দ্রষ্টুং', দ দৃষ্ট্বা'। ৩। ধ-ত 'কামঃ'। ৪। ছ 'অচি-'। ৫। দ '-রাৎ খলু'। ৬। ছ-ত '-নামন্তং'। ৭। ধ '-ত্রৌ পরন্তপৌ'। ৮। ত 'স'। ৯। ছ-ক্ত-থ 'ক্রূরং', দ 'ক্রুদ্ধং'। ১০। ছ-ত-দ 'মহাবাহুঃ'। ১১। ত 'যাবদেতদ্ বিজানীয়া-'। ১২। ছ-থ 'প্রদাতুং মে'।

প্রতিগৃহ্য মণিং [১]দেব্যাস্তব হেতো [২]রঘূত্তম।
শিরসা তাং প্রণম্যাহমাগতোঽস্মীহ সত্বরঃ ॥ ৩১ ॥
গমনে চ [৩]কৃতোৎসাহং মাং বীক্ষ্য [৪]বরবর্ণিনী।
[৫]বর্ধমানং স্বসদৃশমুবাচ জনকাত্মজা।
অশ্রুপূর্ণমুখী দীনা [৬]বাষ্পসন্দিগ্ধয়া গিরা ॥ ৩২ ॥
ধন্যোঽস্যনুগৃহীতোঽসি সভাগ্যোঽসি [৭]মহাকপে।
যো [৮]দ্রক্ষ্যসি মহাবাহুং রামং কমললোচনম্।
লক্ষ্মণঞ্চ মহাকীর্ত্তিং দেবরং মে [৯]যশস্বিনম্ ॥ ৩৩ ॥
এবমুক্তবতী সীতা ময়াপ্যুক্তা সুমধ্যমা।
দেবি [১০]মা ত্বং বিলম্বস্ব [১১]পৃষ্ঠমারোহ মে শুভে ॥ ৩৪ ॥
অদ্য ত্বাং [১২]দর্শয়িষ্যামি [১৩]সসুগ্রীবং সলক্ষ্মণম্।
রাঘবং পৃথিবীপালমিতি মে নিশ্চিতা মতিঃ ॥ ৩৫ ॥

---

৩২। লো-টী। স্বসদৃশং যথা তথা বর্দ্ধমানম্। উবাচেতিক্রিয়াবিশেষণং বা।

---

হে রঘুবর, আপনার জন্য তাঁহার মণিটি গ্রহণ করিয়া এবং অবনতমস্তকে তাঁহাকে প্রণাম করিয়া আমি সত্বর এখানে আগমন করিয়াছি ॥ ৩১ ॥

আমাকে নিজের অনুরূপভাবে বর্দ্ধিত এবং প্রস্থানোদ্যত দেখিয়া সুন্দরী জানকীর মুখমণ্ডল অশ্রুপ্লুত হইল ; তিনি দুঃখিত হইয়া বাষ্পগদ্‌গদ স্বরে বলিতে লাগিলেন— ॥ ৩২ ॥

হে মহাকপে, তুমি কমললোচন মহাবাহু রামচন্দ্রকে এবং আমার মহাযশস্বী দেবর লক্ষ্মণকে দর্শন করিবে, তুমিই ধন্য, তুমিই অনুগৃহীত, তুমিই ভাগ্যবান্ ॥ ৩৩ ॥

সুমধ্যমা সীতা এইরূপ বলিলে আমিও তাঁহাকে বলিলাম,—দেবি, আপনি বিলম্ব করিবেন না, আমার পৃষ্ঠে আরোহণ করুন, আজই আপনাকে সুগ্রীব ও

---

১। ঘ-ছ-ঞ 'দিব্যং তব'। ২। থ 'রঘুপ্রিয়ঃ'। ৩। ছ-থ '-হমবেক্ষ্য'। ৪। ঘ 'সা বরাননা'। ৫। ঘ-থ 'বিবর্দ্ধমানং সুভৃশং', ছ 'সা বর্দ্ধমানং সুভৃশ-', ঞ 'মাং বর্দ্ধমানং সুভৃশ-'। ৬। ঘ-থ '-গদ্‌গদয়া'। ৭। ঘ 'পরন্তপ'। ৮। দ 'দ্রক্ষ্যসে'। ৯। থ 'মনস্বিনম্'। ১০। ঞ 'রোমস্থ লঘব'। ১১। ঞ '-মারুহ্য'। ১২। থ '-মেহহং সুগ্রীবং সহলক্ষ্মণম্'। ১৩। ছ 'সুগ্রীবঞ্চ'।

সাব্রবীন্মাং ততো দেবী নৈষ ধর্ম্মো মহাকপে।
যত্তে[১] পৃষ্ঠে নিষীদেয়ং স্ব-বশা হরিপুঙ্গব[২] ॥ ৩৬ ॥
অবশাস্মি তদা বীর স্পৃষ্টা গাত্রেণ রক্ষসা।
তত্রাহং কিং করিষ্যামি কালেন পরিপীড়িতা ॥ ৩৭ ॥
গচ্ছ ত্বং কপিশার্দ্দূল যত্র তৌ নৃবরাত্মজৌ[৩]।
মাঞ্চোৎপতনসংভ্রান্তং[৪] ভূয়ঃ সন্দেষ্টু[৫]মারভৎ ॥ ৩৮ ॥
হনুমন্ সিংহবিক্রান্তৌ তাবুভৌ রামলক্ষ্মণৌ।
সুগ্রীবঞ্চ সহামাত্যং[৬] ব্রুয়াঃ সর্ব্বমনামযম্ ॥ ৩৯ ॥

৩৬। লো-টী। স্ববশা স্বতন্ত্রা।
৩৮। লো-টী। উৎপতনে ঊর্দ্ধপতনে সম্ভ্রান্তং সম্যক্ জ্ঞানং যস্য তং মাম্।
৩৯। লো-টী। অনাময়ং কুশলম্।

লক্ষ্মণ সহ ক্ষিতিপতি রামচন্দ্রের দর্শনলাভ করাইব, ইহা আমার নিশ্চিত অভিলাষ ॥ ৩৪-৩৫ ॥

তারপর সীতাদেবী আমাকে বলিলেন,—"হে কপিবর, আমি স্ববশে থাকিয়া তোমার পৃষ্ঠে উপবেশন করিব, ইহা ধর্ম্ম নহে ॥ ৩৬ ॥

রাক্ষস (রাবণ) যখন গাত্রদ্বারা আমাকে স্পর্শ করে, তখন আমি অবশ হইয়াছিলাম, কালই আমাকে পীড়িত করিয়াছিল, তাহাতে আমি কি করিব? ॥ ৩৭ ॥

হে কপিবর, সেই রাজপুত্রদ্বয় যেখানে আছেন, তুমি সেইখানে গমন কর।" আমি উল্লম্ফনের জন্য ত্বরান্বিত হইলে তিনি পুনরায় বলিতে লাগিলেন— ॥ ৩৮ ॥

হে হনুমন্, সিংহের ন্যায় বিক্রমশালী রাম-লক্ষ্মণ উভয়কে এবং সুগ্রীব ও তাঁহার মন্ত্রীদিগকে সর্ব্বাঙ্গীণ কুশল জ্ঞাপন করিবে ॥ ৩৯ ॥

---

১। দ 'বিষী-'। ২। ঘ 'কপিকুঞ্জরঃ'। ৩। ঘ 'রঘুনন্দনৌ'। ৪। থ 'ইত্যেবং মাং সমাভাষ্য'। ৫। থ '-মাগতা'। ৬। ছ-থ 'মহাসত্ত্বং'।

যথা চ স মহাবাহুর্মাং তারয়তি রাঘবঃ।
১
অস্মাদ্দুঃখমহাম্ভোধেস্তথা ত্বং কর্ত্তুমর্হসি ॥ ৪০ ॥

ইমঞ্চ তীব্রং মম শোকবেগং রক্ষোভিরেবং পরিভর্ৎসনঞ্চ।
২ ৩
বদের্নৃবীরস্য গতঃ সমীপং শিবশ্চ তেঽধ্বাস্তু হরিপ্রবীর ॥ ৪১ ।
৪ ৫
এতাবদার্য্যা নৃপরাজপুত্রী জানক্যভিজ্ঞানমুবাচ দেবী।
৬ ৭ ৮
এতচ্চ বুদ্ধা গদিতং ময়া ত্বং সীতাপ্রলম্ভায় কুরুষ্ব বুদ্ধিম্ ॥ ৪২ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে হনুমদ্বাক্যং নাম ঊনসপ্ততিতমঃ সর্গঃ ॥ ৬৯ ॥

৪২। লো টী। প্রলম্ভায় লাভায়। 'যথা সমভ্যেতী'তি পাঠে যথা আয়াতি তথা বুদ্ধিং কুরুষ্ব।

প্রত্যাগত-হনুমদ্বাক্যম্ ॥ ৬৯ ॥

---

মহাবাহু রামচন্দ্র যাহাতে দুঃখরূপ মহাসমুদ্র হইতে আমাকে উদ্ধার করেন, তুমি তাহা করিও ॥ ৪০ ॥

হে কপিবর, তুমি রামচন্দ্রের সমীপে গমন করিয়া আমার এই তীব্র শোক-বেগ এবং রাক্ষসগণের এই ভর্ৎসনার কথা বলিও, তোমার পন্থা কল্যাণময় হউক ॥ ৪১ ॥

রাজপুত্রী সাধ্বী সীতাদেবী এই পর্য্যন্ত অভিজ্ঞানের কথা বলিলেন। আপনি আমার উক্ত এই কথা বুঝিয়া সীতালাভের জন্য বুদ্ধি স্থির করুন ॥ ৪২ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে হনুমদ্বাক্য-নামক ৬৯ম সর্গ সমাপ্ত ॥ ৬৯ ॥

১। খ 'তস্মা-'। ২। দ 'শিবোঽস্তু',। ৩। ঘ 'কপিপ্র-'। ৪। ছ '-বন্ধুক্তা'। ৫। খ 'নৃপসিংহ বীর সীতা বচঃ প্রাহ বিষাদযুক্তা'। ৬। ঙ 'এবঞ্চ'। ৭। খ 'ত্বতঃ সীতোপলম্ভায়'। ৮। ছ 'সীতা সমভ্যেতি' (?)।

## ( ৭০ ) সপ্তভিতমঃ সর্গঃ

উৎপতংশ্চ পুনর্ব্বাক্যং দেব্যোক্তোঽস্মি সসংভ্রমম্[১] ।
তব স্নেহান্নরব্যাঘ্র মানয়ন্ত্যা চ সৌহৃদম্ ॥ ১ ॥
যদি বা[২] মন্যসে বীর[৩] বসৈকাহ[৪]মরিন্দম ।
কস্মিংশ্চিৎ সংবৃতে দেশে বিশ্রান্তঃ[৫] শ্বো গমিষ্যসি ॥ ২ ॥
মম[৬] চাপ্য[৭]ল্পভাগ্যায়া দর্শনেন তবানঘ ।
শোকস্যাস্যাপ্রমেয়স্য মুহূর্ত্তং স্যাদ্ যদি ক্ষয়ঃ ॥ ৩ ॥
গতে হি হরিশার্দ্দূল পুনরাগমনাত্ত্বয়ি[৮] ।
প্রাণানামপি সন্দেহো মম স্যান্মাত্র[৯] সংশয়ঃ ॥ ৪ ॥

১। লো-টী। সসংভ্রমং সাদরম্।

---

হে পুরুষশ্রেষ্ঠ, আমি উল্লম্ফন করিতে আরম্ভ করিলে আপনার প্রতি স্নেহ-বশে এবং সৌহার্দ্দ্যের সম্মানরক্ষার্থে দেবী পুনরায় সাদরে বলিলেন— ॥ ১ ॥

"হে বীর, যদি ইচ্ছা কর, তবে একদিন অবস্থান কর, কোনও সংবৃত প্রদেশে বিশ্রাম করিয়া আগামী কল্য গমন করিবে ॥ ২ ॥

হে অনঘ, আমি অভাগিনী ; তোমাকে দেখিয়া মুহূর্ত্তের জন্যও যদি আমার এই অসীম শোকের অবসান হয় ॥ ৩ ॥

হে বানরশ্রেষ্ঠ, তুমি গমন করিলে তোমার পুনরাগমন পর্য্যন্ত আমার জীবনসংশয় উপস্থিত হইবে, ইহাতে সন্দেহ নাই ॥ ৪ ॥

* ১। ঘ 'সুসংযতম্', থ 'সুসংভ্রমম্'। ২। ক 'মাং'। ৩। ঘ 'ধীর'। ৪। থ 'ত্বমেকাহ-'। ৫। থ '-স্তশ্চাগমিষ্যতি'। ৬। থ-পুস্তকে অতঃ প্রভৃতি পঞ্চমশ্লোকপূর্ব্বার্দ্ধান্তং নাস্তি। ৭। ঘ-ছ-দ 'চৈবাল্প-'। ৮। ত '-নং ত্বয়ি'। ৯। ঘ '-ন্মম্'।

তবাদর্শনজং বীর ভূয়ো[১] মাং তাপয়িষ্যতি।
ইদং দুঃখতরং ভূতং দুঃখানাং মন্দভাগিনীম্ ॥ ৫ ॥
অয়ং হি বীর সন্দেহস্তিষ্ঠতীব মমাগ্রতঃ।
সুমহাংস্ত্বৎসহায়েষু হর্য্যক্ষেষু[২] চ সংশয়ঃ[৩] ॥ ৬ ॥
কথন্তু[৪] খলু দুষ্পারং তরিষ্যন্তি মহোদধিম্[৫]।
তানি বানরসৈন্যানি তৌ বা নরবরাত্মজৌ ॥ ৭ ॥
ত্রয়াণামেব[৬] ভূতানাং সাগরস্য[৭] বিলঙ্ঘনে।
শক্তিঃ স্যাদ্ বৈনতেয়স্য তব বা মারুতস্য বা ॥ ৮ ॥
তদস্মিন্ কার্য্যসন্দেহে সংপ্রাপ্ত[৮]বতি দুষ্করে[৯]।
কিং পশ্যসি সমাধানং ত্বং হি কার্য্যবিশারদঃ[১০] ॥ ৯ ॥

৭। লো-টী। সন্দেহং বিবৃণোতি—'কথং নু' ইত্যাদিনা।

বহু দুঃখের মধ্যে তোমার অদর্শন-জন্য এই অতিশয় দুঃখ মন্দভাগিনী আমাকে পুনরায় সন্তপ্ত করিবে ॥ ৫ ॥

হে বীর, আমার সম্মুখে যেন এই সন্দেহ উপস্থিত, তোমার সহায় বানরগণের বিষয়েও অত্যন্ত সংশয় রহিয়াছে— ॥ ৬ ॥

সেই বানরসৈন্যগণ এবং সেই রাজপুত্রদ্বয় কি প্রকারে এই দুষ্পার সমুদ্র লঙ্ঘন করিবেন ? ॥ ৭ ॥

সাগর-লঙ্ঘনে তিনটি প্রাণীর শক্তি আছে ; গরুড়ের, তোমার এবং বায়ুর ॥ ৮ ॥

তুমি কার্য্যবিশারদ, তুমি এই উপস্থিত দুষ্কর কর্ত্তব্য-সংশয়ের সমাধান কি দেখিতেছ ? ॥ ৯ ॥

১। ঘ 'পুনর্মাং'। ২। ছ-থ-ত 'ন'। ৩। ঘ '-য়ম্'। ৪। ছ-ত '-ন্নু'। ৫। ঘ 'মহার্ণবম্'। ৬। ছ-ত-থ '-মপি'। ৭। ঘ '-স্যাপি লঙ্ঘনে'। ৮। ছ '-প্রেহতীব', ঘ-থ 'দেবৈরপি দুরাসদে'। ৯। ঘ-ছ 'দুস্তরে'। ১০। ছ-ত-থ '-বিদাং বরঃ'।

কামমস্ত ত্বমেবৈকঃ কার্য্যস্য পরি[1]সাধনে।
পর্য্যাপ্তঃ পরবীরঘ্ন কিন্তু বিজ্ঞাপয়ামি তে ॥ ১০ ।
বলৈঃ সমগ্রৈর্জ্জিত্বা মাং রাবণং [2]যদি সংযুগে।
[3]নয়েত স্বপুরীং রামস্তৎ স্যাৎ তস্য যশস্করম্ ॥ ১১ ॥
যথাহং তস্য বীরস্য [4]বলা[5]দুপধিনা হৃতা।
জীবতাং রক্ষসা[6]মেব তথা নার্হতি রাঘবঃ ॥ ১২ ॥
বলৈস্তু[7] সংকু[8]লাং কৃত্বা পুরীং পরবলার্দ্দনঃ।
মাং নয়েদ্ যদি কাকুৎস্থস্তৎ তস্য সদৃশং ভবেৎ ॥ ১৩ ॥
তদ্ যথা তস্য বিক্রান্তমনুরূপং [9]মহাত্মনঃ।
ভবত্যা[10]হবশূরস্য তথা ত্বমুপপাদয় ॥ ১৪ ॥

১২। লো টী। উপধিনা ছলেন। জীবতাং রক্ষসাং জীবৎসু রক্ষঃসু। তথা তেন প্রকারেণ ছলেন রাঘবো নার্হতি কর্ত্তুমিত্যর্থঃ।

হে শত্রুবীরসংহারক, যদিও তুমি একাই এই কার্য্য সাধন করিতে সমর্থ, তথাপি তোমাকে জানাইতেছি— ॥ ১০ ॥

রামচন্দ্র যদি সমস্ত সৈন্যের সহিত রাবণকে যুদ্ধে পরাজিত করিয়া আমাকে নিজগৃহে লইয়া যান, তাহাই তাঁহার পক্ষে যশস্কর হইবে ॥ ১১ ॥

বীর রামচন্দ্রের নিকট হইতে আমি যেরূপ ছলপূর্ব্বক বলপ্রয়োগে অপহৃতা হইয়াছি, রাক্ষসগণ জীবিত থাকিতেই রামচন্দ্রের সেরূপ করা উচিত হইবে না ॥ ১২ ॥

রামচন্দ্র যদি [ লঙ্কা- ] নগরীকে সৈন্যে আকীর্ণ করিয়া শত্রুসৈন্যপরাভবপূর্ব্বক আমাকে লইয়া যান, তাহাই তাঁহার উপযুক্ত হইবে ॥ ১৩ ॥

অতএব, যুদ্ধবীর মহাত্মা রামচন্দ্রের অনুরূপ বিক্রম যাহাতে প্রকাশ পায়, তুমি সেইরূপ কার্য্য কর" ॥ ১৪ ॥

* ১। ঘ '-পালনে'। ২। ঘ-ছ 'সংযুগে যদি'। ৩। ঘ-থ 'নয়েদ্ যদি পু-'। ৪। ঘ-থ 'পরোক্ষক বলোদ্ধৃতা'। ৫। দ '-দুপরি মাং'। ৬। ঘ-ছ-ত '-মেবং'। ৭। ত '-লৈশ্চ'। ৮। ত '-লীকৃত্য'। ৯। দ 'মহাবলং'। ১০। ঘ 'ত্বং কুরু সর্ব্বদা'।

তদর্থোপহিতং বাক্যং প্রস্থতং[১] হেতুসংহিতম্[২] ।
প্রশস্যাহং[৩] ততঃ শেষং বাক্যমুত্তরমব্রবম্ ॥ ১৫ ॥
দেবি বানরসৈন্যানামীশ্বরঃ[৪] প্লবতাং বরঃ ।
সুগ্রীবঃ সত্ত্বসম্পন্নস্তবার্থে[৫] কৃতনিশ্চয়ঃ[৬] ॥ ১৬ ॥
তস্য বিক্রমসম্পন্নাঃ[৭] সত্ত্ববন্তো মহাবলাঃ[৮] ।
মনঃসঙ্কল্পসম্পন্না নিদেশে হরয়ঃ[৯] স্থিতাঃ ॥ ১৭ ॥
যেষাং নোপরি নাধশ্চ ন তির্য্যক্ সজ্জতে গতিঃ ।
ন তে কর্ম্মসু সীদন্তি মহৎস্বমিতবিক্রমাঃ[১০] ॥ ১৮ ॥

১৫। লো-টী। তদর্থোপহিতং স্বপ্রয়োজনসহিতম্। প্রস্থতং বিনয়যুক্তম্। হেতুসহিতং কারণান্বিতং, প্রশস্য স্তুত্বা।

তারপর আমি সেই যুক্তিযুক্ত ও অর্থপূর্ণ বিস্তৃত বাক্যের প্রশংসা করিয়া প্রত্যুত্তরে অবশিষ্ট এই কথা বলিলাম— ॥ ১৫ ॥

দেবি, বানরসৈন্যের অধিপতি সত্ত্বসম্পন্ন বানরশ্রেষ্ঠ সুগ্রীব আপনার জন্য প্রতিজ্ঞাবদ্ধ হইয়াছেন ॥ ১৬ ॥

বিক্রম ও উৎসাহসম্পন্ন মহাবলশালী মনঃসংকল্পযুক্ত বানরগণ তাঁহার নির্দ্দেশবর্ত্তী ॥ ১৭ ॥

তাঁহাদের উর্দ্ধগতি, অধোগতি অথবা তির্য্যক্ গতি অর্থাৎ যে কোনরূপে পাশাপাশি গমন অপ্রতিহত; অমিতপরাক্রমশালী তাঁহারা গুরুতর কার্য্যেও অবসন্ন হন না ॥ ১৮ ॥

১। ছ-ত-থ 'প্রশ্রিতং'। ২। ঘ-ত '-সঙ্গতম্'। ৩। ছ 'প্রণম্যাহং'। ৪। ঘ '-য়ো বানরর্ষভঃ'। ৫। ঘ '-বো বল-'। ৬। ত '-নির্ণয়ঃ'। ৭। ঘ-ছ '-সিদ্ধার্থাঃ', থ '-সিদ্ধাশ্চ'। ৮। ত 'বলান্বিতাঃ'। ৯। ঘ 'কপয়ঃ'। ১০। ঘ-ছ 'মহৎস্বং মিত-'।

নৈকশস্তৈর্ম্মহাভাগৈঃ সসাগরধরাধরা[1]।
প্রদক্ষিণীকৃতা ভূমির্বায়ুমার্গানুসারিভিঃ[2] ॥ ১৯ ॥
মদ্ বিশিষ্টাস্তথা-তুল্যাঃ সন্তি তত্র বনৌকসঃ[3]।
মত্তঃ প্রত্যবরঃ কশ্চিন্নাস্তি সুগ্রীবসন্নিধৌ[4] ॥ ২০ ॥
অহং তাবদিহ প্রাপ্তঃ কিং পুনস্তে মহাবলাঃ।
ন হি প্রকৃষ্টান্ প্রেষ্যাংস্তু[5] প্রেষয়ন্ত্যবরাবরান্[6] ॥ ২১ ॥
তদলং পরিতাপেন দেবি মন্যুরপৈতু তে।
একোৎপাতেন তে লঙ্কামেষ্যন্তি হরিপুঙ্গবাঃ[7] ॥ ২২ ॥
মম পৃষ্ঠগতৌ তৌ হি[8] চন্দ্রসূর্য্যাবিবোদিতৌ।
ত্বৎসকাশং মহাভাগৌ নৃসিংহাবাগমিষ্যতঃ[9] ॥ ২৩ ॥

২০। লো-টী। প্রত্যবরো নিকৃষ্টঃ।
২১। লো-টী। ন হি প্রকৃষ্টানুত্তমান্ প্রেষয়ন্তি, কিন্তু অবরাববান্ ন্যূনেভ্যোঽপি ন্যূনান্।

তাঁহারা বায়ুমার্গে বিচরণ করতঃ অনেকবার সাগর ও ভূধরসমন্বিত সমগ্র পৃথিবী প্রদক্ষিণ করিয়াছেন ॥ ১৯ ॥

সেখানে আমার তুল্য এবং আমা অপেক্ষা বিশিষ্ট বহু বানর আছেন, সুগ্রীবের নিকটে আমা অপেক্ষা নিকৃষ্ট কেহ নাই ॥ ২০ ॥

আমিই যখন এখানে উপস্থিত হইতে পারিয়াছি, তখন মহাবলশালী তাঁহাদের আর কথা কি ? প্রকৃষ্ট ব্যক্তিকে দূত হিসাবে কেহ প্রেরণ করেন না, অপেক্ষাকৃত নিকৃষ্ট ব্যক্তিকেই প্রেরণ করেন ॥ ২১ ॥

অতএব, পরিতাপের কারণ নাই ; দেবি, আপনার শোক অপগত হউক। সেই শ্রেষ্ঠ বানরগণ এক লাফে লঙ্কায় উপস্থিত হইবেন ॥ ২২ ॥

সমুদিত চন্দ্র ও সূর্য্যের ন্যায় পুরুষশ্রেষ্ঠ মহাভাগ রাম ও লক্ষ্মণ আমার পৃষ্ঠে আরোহণ করিয়া আপনার নিকট আগমন করিবেন ॥ ২৩ ॥

১। থ '-ধরাঃ'। ২। ঘ '-বাসিভিঃ'। ৩। ঘ 'চ বানরাঃ'। ৪। অতঃ পরং ছ-পুস্তকে 'মন্ত্রিণঃ প্রবরাশ্চান্তে সুগ্রীবস্য মহাত্মনঃ'। ইত্যধিকম্। ৫। ছ-দ '-শ্চ'। ৬। ধ-থ 'প্রেষ-'। ৭। ঘ '-যূথপাঃ'। ৮। ছ-ত-থ 'চ'। ৯। ঘ '-ষ্যাতৌ'।

ন চিরাদ্ দ্রক্ষ্যসে রামং সুগ্রীবঞ্চ মহাবলম্।
লক্ষ্মণঞ্চ ধনুষ্পাণিং [1]লঙ্কাদ্বারমুপস্থিতম্ ॥ ২৪ ॥
নখদংষ্ট্রায়ুধান্ বীরান্ [2]সিংহশার্দ্দূলবিক্রমান্।
বানরান্ [3]বানরেন্দ্রাভান্ ক্ষিপ্রং [4]দ্রক্ষ্যসি চাগতান্ ॥ ২৫ ॥
[5]নীলাম্বুদনিকাশানাং লঙ্কা[6]মলয়সানুষু।
[7]নর্দ্দতাং কপিসৈন্যানাং ন চিরাচ্ছ্রোষ্যসে [8]ধ্বনিম্ ॥ ২৬ ॥
নিবৃত্তবনবাসঞ্চ [9]ত্বয়া [10]সার্দ্ধমরিন্দমম্।
অভিষিক্তমযোধ্যায়াং ক্ষিপ্রং দ্রক্ষ্যসি রাঘবম্ ॥ ২৭ ॥

২৫। লো-টী। বানরেন্দ্রঃ সুগ্রীবঃ, তত্তুল্যান্। 'বানরেন্দ্রাভানি'তি পাঠঃ ক্বচিৎ।

২৬। লো-টী। লঙ্কামলয়সানুষু লঙ্কাসম্বন্ধী যো মলয়ঃ পর্ব্বতঃ তস্য সানুষু।

প্রত্যাগতহনূমদ্বাক্যম্ ॥ ৭০ ॥

---

আপনি মহাবলশালী সুগ্রীব ও ধনুষ্পাণি রাম-লক্ষ্মণকে অচিরেই লঙ্কাদ্বারে উপস্থিত দেখিতে পাইবেন ॥ ২৪ ॥

নখ ও দন্তরূপ অস্ত্রসম্পন্ন সিংহ ও ব্যাঘ্রের ন্যায় পরাক্রান্ত বানররাজতুল্য বহু বানরকে সত্বর সমাগত দেখিবেন ॥ ২৫ ॥

অচিরেই লঙ্কানগরীর [ সন্নিহিত ] মলয়-পর্ব্বতের সানুদেশে নীলাম্বুদতুল্য বানরসৈন্যগণের গর্জ্জনধ্বনি শুনিতে পাইবেন ॥ ২৬ ॥

বনবাসপ্রত্যাগত শত্রুদমনকারী রামচন্দ্রকে শীঘ্রই আপনার সহিত অযোধ্যায় অভিষিক্ত দেখিবেন ॥ ২৭ ॥

১। ঘ '-মুপাশ্রিতম্'। ২। ঘ '-কুঞ্জর-'। ৩। ছ 'বানরেন্দ্রেণ'। ৪। ঘ 'মৈথিলি'। ৫। ছ-ঙ-দ 'শৈলাম্বুদ-'। ৬। ছ '-বলয়-'। ৭। ঙ 'নদতাং'। ৮। ছ-দ 'রবম্'। ৯। ঘ-থ '-সন্তং'। ১০। ঘ-থ '-মনিন্দিতে'।

[১]তথা ময়া [২]বাগ্ভিরদীনভাষিণী [৩]শিবাভি[৪]রিষ্টা[৫]ভিরভিপ্রসাদিতা।
[৬]উবাচ শান্তিং মম [৭]চাপি জানকী ন চাপি [৮]শোকং প্রজহাবনিন্দিতা ॥ ২৮ ॥

ইত্যার্ষে বাল্মীকীয়ে রামায়ণে আদিকাব্যে সুন্দরকাণ্ডে হনুমদ্বাক্যং নাম
সপ্ততিতমঃ সর্গঃ ॥ ৭০ ॥

আমি উদারভাষিণী অনিন্দনীয়া জানকীকে এইরূপ কল্যাণময় প্রিয়বাক্যে প্রসন্ন করিলাম। তিনি আমার উদ্দেশ্যে শান্তি ( আশীর্ব্বাদ, যাত্রামঙ্গল ) উচ্চারণ করিলেন ; কিন্তু, শোক পরিত্যাগ করিলেন না ॥ ২৮ ॥

মহর্ষি বাল্মীকি-প্রণীত আদিকাব্য রামায়ণের সুন্দরকাণ্ডে হনুমদ্বাক্য-
নামক ৭০ম সর্গ সমাপ্ত ॥ ৭০ ॥

১। ছ-ঙ-থ-দ 'ততো'। ২। ঘ-ছ '-কদার-'। ৩। থ '-রার্য্যা ত্বরিতং প্র-'। ৪। ঘ-ছ-ত '-রিতি'। ৫। দ '-প্রপাসতী' (?)। ৬। ঘ-থ 'চকার'। ৭। ঘ 'মম মৈথিলাত্মজা'। ৮। থ 'শোকেন তথা নিপীড়িতা'।

## ( ৭১ ) একসপ্ততিতমঃ সর্গঃ

শ্রুত্বা হনূমতো বাক্যং যথাবদভিভাষিতম্ ।
রামঃ প্রীতিসমাযুক্তমুত্তরং[1] বাক্যমব্রবীৎ ॥ ১ ॥
কৃতং হনুমতা কৃত্যং[2] সুমহদ্ ভুবি বিশ্রুতম্ ।
মনসাপি যদন্যেন দুষ্করং স্যাদ্ধরাতলে[3] ॥ ২ ॥
ন হি তং[4] সংপ্রপশ্যামি যঃ প্লবেত[5] মহার্ণবম্ ।
অন্যত্র গরুড়াদ্ বায়োরন্যত্র চ হনূমতঃ ॥ ৩ ॥
দেবদানবযক্ষাণাং গন্ধর্ব্বোরগ[6]রক্ষসাম্ ।
অপ্রধৃষ্যা পুরী[7] সা হি রাবণে[8]ন চ[9] পালিতা ॥ ৪ ॥
গুপ্তা[10] দুর্গা গিরেমূর্দ্ধি বীরেণৈকেন ধর্ষিতা ।
এবং বীর্য্যবলোপেতো ন সমঃ[11] স্যাদ্ধনূমতঃ ॥ ৫ ॥

হনুমানের যথাযথভাবে বর্ণিত বাক্য শুনিয়া রামচন্দ্র আনন্দিত হইয়া বলিতে লাগিলেন—॥ ১ ॥

পৃথিবীতে অন্য কেহ মনে মনেও যাহার কল্পনা করিতে পারে না, হনুমান্ এইরূপ জগদ্বিখ্যাত অতিশয় মহৎ কার্য্য করিয়াছে ॥ ২ ॥

গরুড়, বায়ু এবং হনুমান্ ভিন্ন এমন কাহাকেও দেখি না, যে মহাসমুদ্র লঙ্ঘন করিতে পারে ॥ ৩ ॥

রাবণপালিত লঙ্কাপুরী দেব, দানব, যক্ষ, গন্ধর্ব্ব, উরগ এবং রাক্ষসগণেরও অগম্য ॥ ৪ ॥

বীর হনুমান্ একাকী পর্ব্বতশিখরে অবস্থিতা দুর্গম লঙ্কানগরীকে পরাভূত করিয়াছে ; হনুমানের ন্যায় এতাদৃশ বল-বীর্য্যসম্পন্ন আর কেহ নাই ॥ ৫ ॥

১। ছ '-যুক্ত উত্ত-', দ '-যুক্তমুত্তমং'। ২। ঘ 'কার্য্যং'। ৩। ঘ 'পৃথিবীতলে', থ 'বসুধাতলে'। ৪। থ 'তঞ্চ প্র-'। ৫। ক 'প্লবতে'। ৬। ক 'পতগোরগ-'। ৭। ঘ-থ 'লঙ্কা'। ৮। থ 'রাবণস্য দুরাত্মনঃ'। ৯। ঘ-ছ '-ণেনাভিপালিতা'। ১০। ছ 'গুপ্তদুর্গা'। ১১। দ 'সমং'।

ভৃত্যকার্য্যং হনুমতা সুগ্রীবস্য কৃতং[1] মহৎ[2] ।
সুসংবিধায়[3] স্ববলং সদৃশং বিক্রমস্য চ ॥ ৬ ॥
যো হি ভৃত্যো নিযুক্তঃ সন্ ভর্ত্রা[4] কর্ম্মণি দুষ্করে ।
কুর্য্যাত্তদনুরূপং হি তমাহুঃ পুরুষোত্তমম্ ॥ ৭ ॥
যো ভৃত্যঃ পরমং কার্য্যং ন কুর্য্যান্নৃপতেঃ প্রিয়ম্ ।
সর্ব্বোদ্যুক্তঃ[5] সমর্থো[6] হি তমাহুঃ পুরুষাধমম্ ॥ ৮ ॥
তন্নিয়োগনিযুক্তেন কৃতং কৃত্যং[7] হনূমতা ।
ন চাত্মা[8] লঘুতাং নীতঃ সুগ্রীবশ্চাপি তোষিতঃ[9] ॥ ৯ ॥

৬। লো-টী। বিক্রমস্য সদৃশং স্ববলং সুসংবিধায় সুষ্ঠু কৃত্বা।

৭। লো-টী। ভর্ত্রা দুষ্করে কর্ম্মণি ন যুক্তঃ ন নিযুক্তোঽপি তদনুরূপং স্বানুরূপং কর্ম্ম কুর্য্যাৎ। 'নিযুক্ত'ইতি পাঠঃ কচিৎ।

৮। লো-টী। ভৃত্যপরমং ভৃত্যঃ পরমঃ শ্রেষ্ঠসাধনং যস্য তৎ, ভৃত্যসাধ্যমিত্যর্থঃ। 'ভৃত্য' ইতি বা পাঠঃ।

হনুমান্ পরাক্রমের অনুরূপ বলপ্রয়োগ করিয়া সুগ্রীবের ভৃত্যের কার্য্য উত্তমরূপেই করিয়াছে ॥ ৬ ॥

প্রভুকর্ত্তৃক দুষ্কর কার্য্যে নিযুক্ত হইয়া যে ব্যক্তি অনুরূপভাবে তাহা সম্পাদন করে, সে-ই উওম লোক ( উত্তম ভৃত্য ) ॥ ৭ ॥

সমস্ত উদ্যোগ ও সামর্থ্যশালী হইয়াও যে ভৃত্য রাজার প্রিয় উত্তম ( প্রয়োজনীয় ) কার্য্য সম্পাদন করিতে পারে না, সে নরাধম ॥ ৮ ॥

সুতরাং, নিয়োগ লাভ করিয়া হনুমান্ কর্ত্তব্য সম্পাদন করিয়াছে, নিজকে লঘু করে নাই এবং সুগ্রীবকেও সন্তুষ্ট করিয়াছে ॥ ৯ ॥

---

১। ত 'মহৎ কৃতম্'। ২। ঘ 'বৃহৎ'। ৩। দ 'স সংবি-'। ৪। ছ 'ভর্ত্তুঃ'। ৫। থ 'শক্তো ন যঃ'। ৬। ঘ '-র্থশ্চ'। ৭। ঘ-থ 'কার্য্যং'। ৮। দ 'চাত্মলঘুতাং'। ৯। থ 'যোজিতঃ'।

অহঞ্চ রঘুবংশশ্চ লক্ষ্মণশ্চ মহাবলঃ[১]।
বৈদেহ্যা দর্শনেনাস্য ধর্ম্মতঃ পরিরক্ষিতাঃ[২] ॥ ১০ ॥
একস্তু[৩] মম দীনস্য মনো ভূয়ঃ প্রকর্ষতি।
যদস্যাহং প্রিয়াখ্যানে ন করোমি[৪] সদৃক্ প্রিয়ম্ ॥ ১১ ॥
এবং সঞ্চিন্ত্য বহুধা[৫] রাঘবঃ প্রীতমানসঃ[৬]।
নিরীক্ষ্য সুচিরং প্রীত্যা হনূমন্তমুবাচ হ ॥ ১২ ॥
এষ সর্ব্বস্বভূতো[৭] মে পরিষ্বঙ্গোঽনিলাত্মজ[৮]।
অবস্থাকালসদৃশং গৃহাণ ত্বমিমং মম ॥ ১৩ ॥

১১। লো-টী। প্রিয়ায়াঃ সীতায়াঃ আখ্যানে সতি অস্য হনূমতঃ সদৃক্ প্রিয়ং অস্মদ্‌যোগ্যাং প্রীতিং ন করোমি ইতি যত্তদেকং কর্ত্তৃ মনঃ কর্ম্ম প্রকর্ষতি তাপয়তি।

১৩। লো-টী। স দূতঃ মে মম পরিষ্বঙ্গঃ আলিঙ্গনবিষয় ইত্যেকধর্ম্মঃ। 'এষ সর্ব্বস্বভূত' ইতি বা পাঠঃ। অতোঽবস্থাসদৃশং কালসদৃশং চ ইমং পরিষ্বঙ্গং গৃহাণ।

---

হনুমান্ সীতাকে দর্শন করিয়া আমাকে, মহাবলশালী লক্ষ্মণকে এবং রঘুবংশকে ধর্ম্মতঃ রক্ষা করিয়াছে ॥ ১০ ॥

একমাত্র ইহাই দৈন্যগ্রস্ত আমার অন্তরকে পুনরায় সন্তপ্ত করিতেছে যে, আমি প্রিয়তমার সংবাদের অনুরূপ ইহার প্রিয় কিছু করিতে পারিতেছি না ॥ ১১ ॥

প্রীতচিত্ত রামচন্দ্র অনেকবার এইরূপ চিন্তা করিয়া দীর্ঘকাল প্রীতিপূর্ণ দৃষ্টিতে হনুমান্‌কে নিরীক্ষণ করিয়া বলিতে লাগিলেন—॥ ১২ ॥

হে পবননন্দন, [ সম্প্রতি ] এই আলিঙ্গনই আমার সর্ব্বস্ব, তুমি অবস্থা ও সময়ের অনুরূপ আমার এই আলিঙ্গন [ -ই পুরস্কাররূপে ] গ্রহণ কর ॥ ১৩ ॥

১। ঘ '-শূরঃ'। ২। ঘ '-পালিতঃ'। ৩। ঘ-থ 'এতত্তু', ত 'এবক'। ৪। থ 'করোমি সদৃশং'। ৫। ঘ-থ 'মনসা'। ৬। ছ-ত 'প্রীতিমা-'। ৭। ঘ '-ভূতস্'। ৮। থ '-বঙ্গঃ কৃতো ময়া'।

ইত্যুক্ত্বা বাষ্পপূর্ণাক্ষো রাঘবঃ পরবীরহা।
হনূমন্তং [1]পরিষ্বজ্য [2]ভূয়শ্চিন্তাপরোঽভবৎ ॥ ১৪ ॥

[3]ধ্যাত্বা পুনরুবাচেদং বচনং রঘুসত্তমঃ।
হরীণামীশ্বরস্যৈব সুগ্রীবস্যোপশৃণ্বতঃ ॥ ১৫ ॥

সর্ব্বথা তু কৃতং তাবৎ সীতায়াঃ পরিমার্গণম্।
সাগরন্তু সমাসাদ্য পুনর্নষ্টা মতির্ম্মম ॥ ১৬ ॥

কথন্তস্য সমুদ্রস্য দুষ্পারস্য [4]মহাম্ভসঃ।
হরয়ো দক্ষিণং কূলং গমিষ্যন্তি [5]সমাগতাঃ ॥ ১৭ ।

অদ্যাপি খলু বৈদেহ্যা বৃত্তান্তো বিদিতো [6]ন মে।
সমুদ্রপারগমনে কপীনাং [7]হি কিমুত্তরম্ ॥ ১৮ ॥

১৮। লো-টী। বিদিতোঽপি বৃত্তান্তো ন বিদিতঃ খলু নিশ্চিতম্। কুতঃ? হি যস্মাৎ সমুদ্রস্য পারে দক্ষিণে কূলেঽপারে পারাশক্যে কপীনাং কিমুত্তরং গন্তুং কিমুত্তরং বাক্যমিত্যর্থঃ। 'সমুদ্রপারগমনে' ইতি ক্বচিৎ পাঠঃ।

হনূমৎপ্রশংসা ॥ ৭১ ॥

শত্রুবীর-নিহন্তা রামচন্দ্র এই বলিয়া বাষ্পাপ্লুত নেত্রে হনুমান্‌কে আলিঙ্গন করিয়া পুনরায় চিন্তাবিষ্ট হইলেন ॥ ১৪ ॥

রঘুশ্রেষ্ঠ রামচন্দ্র চিন্তা করিয়া বানররাজ সুগ্রীবের সমক্ষে [ হনুমান্‌কে ] পুনরায় এই কথা বলিতে লাগিলেন— ॥ ১৫ ॥

সর্ব্বপ্রকারে সীতার অন্বেষণ করা হইয়াছে সত্য, কিন্তু সমুদ্র দেখিয়া আমার বুদ্ধি লোপ পাইয়াছে ॥ ১৬ ॥

সমাগত বানরগণ বিশাল-জলরাশিযুক্ত সেই অপার সমুদ্রের দক্ষিণ তীরে কি প্রকারে উপস্থিত হইবে? ॥ ১৭ ॥

আজিও সীতার বৃত্তান্ত আমার [ প্রকৃতপক্ষে ] জানা হইল না [ বলিতে হইবে, কারণ ], বানরগণের সমুদ্রপারে গমনবিষয়ে কি সিদ্ধান্ত [ হইতে পারে ]? ॥ ১৮ ॥

* ১। ঘ 'সমালিঙ্গ্য'। ২। ঙ-থ 'পুনশ্চি-'। ৩। ঘ-ছ-ঙ-থ-দ-পুস্তকেষু অয়ং শ্লোকো নাস্তি। ৪। ছ-ঙ-থ-দ 'মহাত্মনঃ'। ৫। দ 'মহাবলাঃ'। ৬। ক 'মম'। ৭। ঙ 'হিতমুত্তমম্'।

